করতে নিষেধ করেছেন, তবু,—কৌতুককর ব্যাপারই বলতে হবে,—নাটকখানি প্রকাশিত হওয়ার পর থেকেই নাট্যকার স্বয়ং এবং প্রবীণ নবীন সমালোচকগণ ঐ গোপন অর্থের ঝুঁটি ধরে হদ্দমদ্দ টানাটানি করে এসেছেন। এখনও টানাটানি বন্ধ হয়নি—একাধিক সমালোচনাগ্রন্থ ও প্রবন্ধ তার বড় প্রমাণ। এই সব সমালোচনার বিস্তারিত বিবরণ দিয়ে প্রবন্ধের কলেবর বৃদ্ধি করবার কোন ইচ্ছা বা প্রয়োজন নেই, কারণ এই আলোচনার অধিকাংশই কবি-কৃত প্রস্তাবনারই অনুলেখন অথবা সম্প্রসারণ, অথবা কোন স্বাধীন চিন্তাশীল সমালোচকের মৌলিক চিন্তার চর্বিতচর্বণ এবং অনেক ক্ষেত্রে পূর্ববর্তী সমালোচকের নাম উল্লেখ না করেই অন্যের চিন্তাকে—'আমার মনে হয়' চালিয়ে দেওয়া। এই সমস্ত সমালোচনাকে শ্রেণী বিভক্ত করতে গেলে মোটামুটি দুই শ্রেণীতে ভাগ করা যেতে পারে। প্রথম শ্রেণীর অন্তর্ভুক্ত হবে সেই সব সমালোচনা যাতে এই কথাই জোরের সঙ্গে প্রমাণ করা হয়েছে যে নাট্যকার রক্তকরবী নাটকে মানবাত্মার স্বাভাবিক সৌন্দর্যতৃষ্ণার, আনন্দবোধের এবং প্রেমতৃষ্ণার ব্যাকুলতাকেই ব্যক্ত করেছেন—সৌন্দর্য-আনন্দ-প্রেমানুভূতিকেই মুক্তির আসল উপায় ব'লে প্রচার করেছেন। আর দ্বিতীয় শ্রেণীর অন্তর্ভুক্ত হবে সেই সব সমালোচনা যাতে দেখানো হয়েছে যে রক্তকরবী নাটক মুখ্যতঃ একখানি সমাজ-সমস্যার নাটক—শোষণজীবী সভ্যতার বা পুঁজিতান্ত্রিক সমাজব্যবস্থার কঠোর সমালোচনা।

প্রথম শ্রেণীর সমালোচকরা দেখাতে চেয়েছেন—রবীন্দ্রনাথ মানুষের মুক্তির সমস্যাকে মনস্তাত্ত্বিক উপায়ে সমাধান করতে চেষ্টা করেছেন, দেখিয়েছেন—সৌন্দর্য-আনন্দ ও প্রেমের ভিতর দিয়ে প্রাণের যে মাধুর্য ব্যক্ত হয় সেই মাধুর্য্যের উপলব্ধিতেই মুক্তি এবং তার অভাবেই বন্দী দশা—স্বভাবের বিকৃতি। অন্য পক্ষে দ্বিতীয় শ্রেণীর সমালোচকরা দেখাতে চেয়েছেন এই নাটকে নাট্যকার মানবের মুক্তি-সমস্যার সমাজনৈতিক তথা বাস্তবিক

সমাধান দিয়েছেন, বলতে চেয়েছেন—জীবনে সৌন্দর্য্য-আনন্দ-প্রেমকে অবাধ প্রতিষ্ঠা দেওয়ার জন্যই পীড়ন ও মৃত্যু তুচ্ছ ক'রে শোষণ-পীড়নের বন্দীশালা ভাঙ্‌তে হবে এবং যে শক্তিমদমত্ত শোষক প্রাণের রস নিংড়ে নিয়ে মানুষকে অমানুষে পরিণত করেছে, সেই শোষকের শক্তিদম্ভের বিরুদ্ধে শেষ সংগ্রাম ক'রেই তবে মুক্তি অর্জন করতে হবে এবং ঐ বিপ্লবের সাহায্যেই জীবনের হারানো সৌন্দর্য্য, আনন্দ ও প্রেমকে পুনঃপ্রতিষ্ঠিত করা সম্ভব হবে।

এই দুই শিবিরের মাঝখানে দাঁড়িয়ে আমি রক্তকরবী-নাটকের মুখ্য প্রতিপাদ্য সম্বন্ধে নতুন করে আলোচনা করতে চাই এবং তা করতে চাই—বাহ্যিক ও আভ্যন্তরিক সাক্ষ্যের ভিত্তিতেই। বাহ্যিক সাক্ষ্য বলতে আমি নাট্যকারের অভিভাষণ, প্রবন্ধ এবং মন্তব্যাদি এবং আভ্যন্তরিক সাক্ষ্য হিসাবে রক্তকরবী নাটকের বৃত্ত, চরিত্রকল্পনা এবং নাটকের উপসংহার বা 'ক্লট এ্যাকশন'কে গ্রহণ করছি।

এই প্রবন্ধে আমি প্রথমে নাট্যকারের নিজের মন্তব্য বা সিদ্ধান্ত উপস্থাপিত করছি এবং পরে ঐ সব মন্তব্য রক্তকরবী নাটকের বৃত্তে কি পরিমাণে প্রযোজ্য তা' বিচার করতে চেষ্টা করছি। নাট্যকারের নিজের ব্যাখ্যা পাওয়া যায়—রক্তকরবী নাটকের প্রস্তাবনায়, যাত্রী-গ্রন্থে রক্তকরবী প্রসঙ্গের আলোচনায় এবং "ম্যানচেষ্টার গার্ডিয়ান" পত্রিকায় লেখা ইংরাজী প্রবন্ধে। প্রথমে দেখা যাক নাট্যকার রক্তকরবী নাটকের তত্ত্ব ব্যাখ্যা করতে প্রস্তাবনায় কি কি কথা বলেছেন। প্রস্তাবনায় ( ১৯২৪ ) তিনি যে-সব কথা বলেছেন তা' থেকে আমরা নিম্নলিখিত সিদ্ধান্ত সংগ্রহ করতে পারি।

(ক) কর্ষণজীবী এবং আকর্ষণজীবী এই দুই জাতীয় সভ্যতার মধ্যে যে বিষম দ্বন্দ্ব আছে, এই নাটকে সেই দ্বন্দ্বই উপস্থাপিত হ'য়েছে। আহরণ বা শোষণজীবী সভ্যতায় কি করে মানুষ শোষণে পীড়নে জর্জ্জরিত ও লাঞ্ছিত

হয়, শোষক এবং শোষিত উভয় শ্রেণীই কি ভাবে মনুষ্যত্ব হারিয়ে ফেলে এবং 'কলিযুগের রাক্ষসের' সঙ্গে 'কলিযুগের বানরের' যুদ্ধ ও রাক্ষসের পরাজয়ের ফলে মানবতা পুনঃ প্রতিষ্ঠিত হয়—এই নাটকে তাই প্রতিপাদিত হয়েছে।

(খ) এই আকর্ষণজীবী বা শোষণজীবী সভ্যতারই প্রতীক হচ্ছে রক্তকরবী নাটকের রাজা। ত্রেতাযুগের বহুসংগ্রহী বহুগ্রাসী রাবণের মতোই সে অমিতশক্তির অধিকারী—বৈজ্ঞানিক শক্তিতে শক্তিমান্। বৈজ্ঞানিক শক্তিবলেই সে অবাধে শোষণ ও পীড়ন করে।

(গ) দশানন রাবণ নানা দেশের ধন হরণ করে এনে 'স্বর্ণলঙ্কা' গড়েছিলেন, এই রাজাও পাতালে সুড়ঙ্গ খোদাই করে মাটির-নীচে-পোঁতা ধন হরণ করতে নিযুক্ত। এই রাজার স্বর্ণলঙ্কার চূড়া রাবণের স্বর্ণলঙ্কার চেয়েও উচ্চতর এবং 'হাজার জায়গায় তার হাজার প্রমাণ প্রত্যক্ষ হয়ে আছে'। অর্থাৎ স্বর্ণলঙ্কা আজ আর একটি জায়গায় সীমাবদ্ধ হয়ে নেই, দেশে দেশে এই স্বর্ণলঙ্কা গড়ে উঠেছে। "বস্তুতঃ পৃথিবীর নানা স্থানে নানা স্তরেই স্বর্ণলঙ্কার চিহ্ন পাওয়া যায়।"

(ঘ) এই শোষণজীবী সভ্যতা চিরকাল টিঁকে থাকতে পারবে না, একদিন ধর্ম্ম জেগে উঠবেই। মানুষ আপন মনুষ্যত্বের গৌরব ফিরে পেতে চেষ্টা করবেই। কলিযুগের রাক্ষস ভিতর-বাহিরের দ্বন্দ্বে একদিন ভেঙ্গে পড়বেই এবং মানবতা তার ভারসাম্য ফিরে পাবেই।

(ঙ) এই রাক্ষসের একদিকে অর্থাৎ ভিতরে চলবে অন্তর্দ্বন্দ্ব, অন্যদিকে দেখা দেবে তীব্র বহির্দ্বন্দ্ব। কাল পূর্ণ হ'লে শোষিত-পীড়িতদের মরা প্রাণের গাঙে জোয়ার আসবে, মুক্তির জন্য তারা মরিয়া হ'য়ে উঠবে এবং শেষপর্যন্ত সব শক্তিকে এক করেও কলিযুগের রাক্ষস কলিযুগের বানরদের হাতে পরাস্ত হবে। শোষণ-পীড়নের অবসানে যক্ষপুরীর স্থানে লক্ষ্মীপুরী প্রতিষ্ঠিত হবে।

(চ) এই 'পালাটি নন্দিনী বলে একটি মানবীর ছবি'। চিত্রপটে যে দানবের পটভূমিকা রয়েছে তা' "মানবের মহিমা উজ্জ্বল করে ধরবার জন্যেই।" অর্থাৎ নাটকে নন্দিনীর দ্বন্দ্বই উপস্থাপিত হয়েছে। শোষণজীবী সভ্যতার কবল থেকে মানবতাকে উদ্ধার করবার জন্য মানবী নন্দিনী যে সংগ্রাম করেছে সেই সংগ্রামের মধ্যেই নাট্যরস রয়েছে।

দ্বিতীয়তঃ, যাত্রী গ্রন্থে রবীন্দ্রনাথ রক্তকরবী নাটকের প্রসঙ্গে যে মন্তব্য প্রকাশ করেছেন তা এখানে উদ্ধৃত করা যাক্। সেখানে লিখেছেন— "নারীর ভিতর দিয়ে বিচিত্র রসময় প্রাণের প্রবর্তনা যদি পুরুষের উদ্যমের মধ্যে সঞ্চারিত হবার বাধা পায় তা'হলেই তার সৃষ্টিতে যন্ত্রের প্রাধান্য ঘটে। তখন মানুষ আপনার সৃষ্ট যন্ত্রের আঘাতে কেবলই পীড়া দেয়, পীড়িত হয়। এই ভাবটা আমার রক্তকরবী নাটকের মধ্যে প্রকাশ পেয়েছে। যক্ষপুরে পুরুষের প্রবল শক্তি মাটির তলা থেকে সোনার সম্পদ ছিন্ন করে আনছে। নিষ্ঠুর সংগ্রহের লুব্ধ চেষ্টার তাড়নায় প্রাণের মাধুর্য্য সেখান থেকে নির্ব্বাসিত। সেখানে জটিলতার জালে আপনাকে আপনি জড়িত করে মানুষ বিশ্ব থেকে বিচ্ছিন্ন। তাই সে ভুলেছে সোনার চেয়ে আনন্দের দাম বেশী, ভুলেছে—প্রতাপের মধ্যে পূর্ণতা নেই, প্রেমের মধ্যেই পূর্ণতা। সেখানে মানুষকে দাস করে রাখার প্রকাণ্ড আয়োজনে মানুষ নিজেকেই নিজে বন্দী করেছে। (এমন সময় সেখানে নারী এল, নন্দিনী এল। প্রাণের আবেগ এসে পড়ল যন্ত্রের উপরে, প্রেমের আবেগ আঘাত করতে লাগল লুব্ধ দুশ্চেষ্টার বন্ধনজালকে। তখন সেই নারী-শক্তির নিগূঢ় প্রবর্ত্তনায় কী করে পুরুষ নিজের রচিত কারাগারকে ভেঙ্গে ফেলে প্রাণের প্রবাহকে বাধামুক্ত করবার চেষ্টায় প্রবৃত্ত হল এই নাটকে তাই বর্ণিত আছে।")

তৃতীয়তঃ, "দি ম্যানচেষ্টার গার্ডিয়ান" এবং "দি বিশ্বভারতী কোয়ার্টার্লি" পত্রিকায় প্রকাশিত প্রবন্ধে নাট্যকার যা যা বলেছিলেন তা এখানে অনুবাদ

করে সজিয়ে-গুছিয়ে দেওয়া যাক।

( ক ) এই নাটকের 'নির্দিষ্ট অর্থ' আছে এবং সে তত্ত্বকে অবশ্যই সাহিত্যে প্রকাশ করা চলে।

( খ ) এমন সময় ছিল যখন প্রতিবেশীর সঙ্গে আমাদের অধিকাংশ ব্যবহার ব্যক্তিগত আচরণের গণ্ডীর মধ্যেই সীমাবদ্ধ ছিল, সমাজ-জীবনে ব্যক্তি ও সমাজসংস্থার মধ্যে সামঞ্জস্য ছিল। ফলে সাহিত্যেও ব্যক্তি-সম্পর্কের পারস্পরিক ক্রিয়া-প্রতিক্রিয়া মুখ্য স্থান অধিকার করে ছিল। কিন্তু আজ জীবনে সংঘের বা দলের প্রাধান্য ঘটেছে। ব্যক্তিগত সম্পর্কের চেয়ে প্রয়োজন সিদ্ধ করার দিকেই—স্বার্থসিদ্ধির দিকেই—সংঘের লক্ষ্য বেশী। সেই কারণে সংঘে ব্যক্তির ব্যক্তিত্বকে বিলুপ্ত করে দিয়ে, দলের সমস্ত সভ্যকে এক ছাঁচে ঢালাই করা হয়। কিন্তু ব্যক্তি-মানুষ কখনই মরে না, সংঘবদ্ধ মানুষের বা দলের চাপে কেবল আচ্ছন্ন হয়ে থাকে। আজ পৃথিবী দু'ভাগে ভাগ হয়ে গেছে; তার এক ভাগে রয়েছে—'জ্যাক'—ব্যক্তি-মানুষ, অন্য ভাগে রয়েছে—'জায়াণ্ট'—সংঘবদ্ধ—মানুষ—প্রকাণ্ড একটা প্রতিষ্ঠান বা তন্ত্র ( জায়গাণ্টিক সিসটেম্ )।

( গ ) ইয়োরোপীয় সমাজ-ব্যবস্থায় সংঘশক্তি যে আজ এত প্রাধান্যলাভ করেছে তার মূলে রয়েছে—বিজ্ঞান। জানি না ইয়োরোপ এ সম্বন্ধে কি ভাবছে। তবে এ কথা ঠিক তার সবলচিত্ত 'জ্যাক' সংঘশক্তির চাপের বিরুদ্ধে ধীরে ধীরে মাথা তুলে দাঁড়াচ্ছে।

কিন্তু মূক এশিয়ার পক্ষ থেকে আমি বলতে পারি—পাশ্চাত্যের ভয়ংকর অস্তিত্ব আমরা মর্মে মর্মে উপলব্ধি করছি। তাদের আচরণে মানবিকতার স্পর্শ কমই আছে; পারস্পরিক ব্যবহারে তার যেটুকু পরিচয় পাচ্ছি তাতে শুধু এই কথাই মনে হয়—সে হচ্ছে একটা বিরাট শক্তি যে শুধু বিশ্লেষণ করতে ও জানতে চায়, কিন্তু সহানুভূতি দিয়ে কিছু বুঝতে চায় না, যে

অসংখ্য অস্ত্র-শস্ত্র দিয়ে শুধু পীড়ন করে এবং শোষণ করে কিন্তু প্রশান্ত চিত্তে উপলব্ধি ও আনন্দ করতে পারে না।

ইয়োরোপীয় সভ্যতার নামে এই সংঘবদ্ধ লোভের রিপুটিই আজ চারদিকে বিচরণ করে বেড়াচ্ছে। এই ধরনের সংঘবদ্ধ লোভের মধ্যে মানুষের প্রকৃত মহদ্ধর্ম কিছুই থাকে না, এ ভয়ংকর প্রকাণ্ড রূপ ধারণ করে, এর ব্যক্তিগত পরিচয়—জটিল জালের আবরণে—বৈজ্ঞানিক বিধিব্যবস্থায় আচরণে আচ্ছন্ন হয়ে যায়। সে মানুষের স্পর্শ এড়িয়ে থাকতে চায়—জাতিগর্বের ও শক্তিদম্ভের প্রাচীর তুলে দুর্নিরীক্ষ্য হয়ে থাকে। অদৃশ্য অশরীরী চাপে সে আমাদের প্রাণের রস শুষে নিচ্ছে, আমাদের ইচ্ছাশক্তিকে পঙ্গু করে দিচ্ছে। একদিন আমাদের জনগণকে একজন আকবর বা একজন ঔরংজীবের সঙ্গে লড়তে হয়েছে, আজ লড়তে হচ্ছে একটি সংঘবদ্ধ লোভের বিরুদ্ধে—যে লোভের উদ্দেশ্য ভয়ংকর ও সরল, যার প্রক্রিয়া অতি জটিল। এর প্রতিনিধি—তিনি লর্ড বার্কেনহেড বা লর্ড কার্জন যিনিই হোন, কখনও আমাদের রক্ত-মাংসে-গড়া প্রতিবেশী হ'তে পারে না, তাঁরা আমাদের কাছে কতকগুলি অশরীরী সত্তা—কাছে থেকেও দূরবর্তী, সুতরাং ভয়ংকর।

(ঘ) অতএব, যে মহাদেশ ইয়োরোপের এই ভয়ংকর কালোছায়ার করাল গ্রাসে পড়েছে সেই মহাদেশের কোনো কবি যদি তাঁর নাটকে সেই ছায়াকে প্রধান চরিত্র করে রূপ দেন তাতে বিস্মিত হবার কিছু নেই। এ লেডি ম্যাকবেথ প্রভৃতির মতো কোনো ব্যক্তি নয়, এ হচ্ছে নিয়তির মতো নৈর্ব্যক্তিক শক্তি। আমি মনে করি—যে লোভাতুর উদ্দেশ্য বিজ্ঞানকে বাহন ক'রে আমাদের জীবনের সমস্ত ফসল পদদলিত ক'রে অবাধে বিচরণ করছে সে এমন কোন তত্ত্ব নয় যাকে রসরূপ দেওয়া চলে না। এর তপ্ত নিশ্বাস আমাদের গায়ে এসে লাগছে, এর স্পর্শে আমাদের আত্মাকে সংকুচিত করে

দিচ্ছে। মানব ইতিহাসের নাটকে আজ এই হচ্ছে প্রধান নায়ক। আমি মনে করি আমার নাটকে তাকে রূপ দেওয়ার অধিকার আমার আছে এবং সেই রূপ দিয়েছি আমি রাজনৈতিক কর্মীর অভিপ্রায় নিয়ে নয়, কবির বিশেষতঃ গীতিকবির অভিপ্রায় নিয়েই।

(ঙ) সমালোচকরা সকলেই স্বীকার করেছেন,—নন্দিনী ব্যক্তিরূপ নিয়ে ফুটে উঠেছে এবং সে কোনো নৈর্ব্যক্তিক শ্রেণী-প্রতীক নয়। সে নৈর্ব্যক্তিক শোষণ-শক্তির দ্বারা আক্রান্ত এবং সেই দ্বন্দ্বের মধ্যেই নাটকের প্রাণ নিহিত। নন্দিনী একজন খাঁটি নারী। সে জানে ঐশ্বর্য্য ও শক্তি মায়া, জীবনের চরম বিকাশ প্রেমে। নাটকে রঞ্জনের প্রতি অনুরাগে সেই প্রেমের অভিব্যক্তি। কিন্তু প্রেমের বন্ধন নিষ্ঠুরভাবে লোভাতুরদের উচ্চাশা দ্বারা পদদলিত হয়। প্রেমের রহস্য এরা বুদ্ধি দিয়ে জানতে চায়, হৃদয় দিয়ে অনুভব করতে পারে না।

(চ) "আমি পাঠকদের জানাতে চাই—এই বইখানি আমি কোনো কিছু প্রচার করবার জন্য লিখিনি। নৈরাশ্যের এক ঘন অন্ধকার-মুহূর্ত্তে এই ধ্যানটি (ভিশান) আমার মনে প্রতিভাত হয়েছিল। সঙ্ঘশক্তির চেয়ে ব্যক্তি-মানুষের উপরে আমার আস্থা বেশী। আমি মনে করি ব্যক্তি-আত্মা অসীম দৈবসত্তারই অসীম প্রকাশ এবং নারী-হৃদয় তার পরম অবলম্বন। আমি বিশ্বাস করি—নারীর প্রভাবই একদিন পুরুষকে এই লুব্ধ দুশ্চেষ্টার বিকার থেকে উদ্ধার করবে, দুর্বলচিত্ত হওয়া সত্ত্বেও নারী তার প্রেমের প্রভাবে লোভের এই অপবিত্র থেকে পৃথিবীকে মুক্ত করবে। এই বিশ্বাসের আনন্দই কালোছায়ার পটভূমিকায়—শয়তানী লোভের দুঃস্বপ্নের পটভূমিকায় মুক্তি-প্রাণা নন্দিনীর ছবি আঁকার প্রেরণা যুগিয়েছে।"

এবার এই তিনটি সাক্ষ্য পরীক্ষা করে দেখা যাক। প্রথম সাক্ষ্য অর্থাৎ প্রস্তাবনা বা অভিভাষণ বিশ্লেষণ করলে দেখা যায়—'সমস্ত পালাটি নন্দিনী

বলে একটি মানবীয় ছবি' এ কথা বলা হলেও, শোষক ও শোষিত এই দুই শ্রেণীর দ্বন্দ্বের কথাই, আকর্ষণজীবী বা শোষণজীবী সভ্যতার বিরুদ্ধে শোষিত-পীড়িত প্রাণের বিদ্রোহের সুর বড় স্থান অধিকার করেছে। আমরা দেখি—বিজ্ঞানসহায় শোষক শ্রেণীকে তিনি বলছেন—'কলিযুগের রাক্ষস' এবং শোষিত-পীড়িতদের বলছেন—'কলিযুগের বানর' এবং দেখিয়েছেন এই দুই শ্রেণীর দ্বন্দ্বে, শেষ পর্য্যন্ত রাক্ষসের পরাজয় ঘটছে, দানব শক্তির বিরুদ্ধে মানব জয়ী হচ্ছে। মোটকথা এখানে আকর্ষণজীবী সভ্যতার বিরুদ্ধে শোষিতদের সংগ্রামের কথাটা বড় হয়ে উঠেছে। তবে এই দ্বন্দ্বের চেতনার সঙ্গে আনুষঙ্গিকভাবে আরো সব ধারণা মিশে আছে। যেমন (১) আকর্ষণজীবী সভ্যতা কৃষিকেন্দ্রিক পল্লীজীবনকে নষ্ট করেছে, (২) আকর্ষণজীবী সভ্যতা বিজ্ঞানবলে বলীয়ান—যন্ত্রবলে দুর্জয়। (৩) মানুষের স্বধর্ম একেবারে মরে যেতে পারে না। মানুষ যতোই বিকৃত হোক, তার স্বধর্ম যতোই আচ্ছন্ন হো'ক, একদিন-না-একদিন সে প্রকৃতিস্থ হওয়ার জন্য ব্যাকুল হবেই, অন্তর্দ্বন্দ্বে ক্ষতবিক্ষত হ'য়ে শেষ পর্যন্ত ভারসাম্য ফিরে পাবেই। (৪) শোষণজীবী সভ্যতা শুধু যে শোষিতকেই মনুষ্যত্বহীন করে বা পীড়া দেয় তা নয়, শোষককেও অমানুষ করে, পীড়িত করে। (৫) এই অবস্থার পরিবর্তন ঘটবে এবং তা ঘটবে শোষক-শোষিত উভয় শ্রেণীর জাগরণে অর্থাৎ শুধু শোষিতের বিদ্রোহের ফলেই পরিবর্তন ঘটবে না, তার সঙ্গে শোষকের মানবস্বভাবটির জাগরণও যুক্ত থাকবে।

এখানে 'রাজা' হচ্ছে ঐ শোষণজীবী সভ্যতার কেন্দ্রীয় সত্তার প্রতীক, সেই বিকৃত মানুষটি, বৈজ্ঞানিক শক্তিতে যার হাত পা মুণ্ড অদৃশ্যভাবে বেড়ে গেছে, যে প্রাণরস শোষণ করতে যেয়ে নিজের প্রাণ বা মনুষ্যত্ব হারিয়ে গেছে, যে জীবনে প্রেমের চেয়ে প্রতাপকে, আনন্দের চেয়ে সোনাকে বেশী দামী মনে করেছে, যে স্বভাবকে হনন ক'রে অশান্ত ও অতৃপ্ত জীবন যাপন

করছে। যার মধ্যে আনন্দ-সৌন্দর্য ও প্রেমের আবেগ শুকিয়ে গেলেও একেবারে মরে যায়নি এবং যায়নি বলেই সে অন্তর্দ্বন্দ্বে বিক্ষুব্ধ। যার ভিতরে প্রতাপ ও প্রেমের দ্বন্দ্ব, এবং বাইরে, যাদের মনুষ্যত্ব সে লেহন করে নিয়েছে, শোষণে-পীড়নে যাদের জর্জরিত করেছে তাদের ক্রমবর্ধমান বিক্ষোভ ও বিদ্রোহ।

দ্বিতীয় সাক্ষ্য পরীক্ষা করলে দেখা যায়—এখানে 'নারীশক্তির নিগূঢ় প্রবর্তন'কেই অধিকতর গুরুত্ব দেওয়া হয়েছে এবং শোষক-শোষিতের দ্বন্দ্বের কথা একবারও উল্লিখিত হয়নি। রবীন্দ্রনাথ যেন বলতে চান—পুরুষের সৃষ্টিতে যন্ত্রের প্রাধান্য ঘটে 'নারীর ভিতর দিয়ে বিচিত্র রসময় প্রাণের প্রবর্তনার' অভাবেই। শেষ পর্যন্ত এই কথাই দাঁড়াচ্ছে যে আমাদের এই সভ্যতায় যন্ত্রের প্রাধান্য ঘটেছে 'নারীশক্তির নিগূঢ় প্রবর্তনা'র অভাবেই এবং নারীশক্তির প্রভাবেই একদিন শোষণ-পীডন বন্ধ করবে। নারী জাগিয়ে তুলবে প্রাণের বেগকে এবং প্রেমের আবেগকে সেদিন যন্ত্রের চেয়ে প্রাণের মূল্য হবে বেশী এবং প্রেমের আবেগ লোভকে করবে বশীভূত। এই দিক থেকে দেখলে রক্তকরবী নাটকের মুখ্য বিষয়বস্তু—'নারীশক্তির নিগূঢ় প্রবর্তনা'-তত্ত্ব। প্রতিপাদ্য হবে—নারীর প্রভাবেই প্রাণ জাগে, প্রাণের বেগ আঘাত করে যন্ত্রকে এবং প্রেমের আবেগ আঘাত করে 'লুব্ধ দুশ্চেষ্টার বন্ধনজালকে এবং "পুরুষ নিজের রচিত কারাগারকে ভেঙ্গে ফেলে প্রাণের প্রবাহকে বাধামুক্ত করবার চেষ্টায় প্রবৃত্ত" হয়।

তৃতীয় সাক্ষ্য পরীক্ষা করে দেখা যায়—প্রথমতঃ রবীন্দ্রনাথ আকর্ষণজীবী বা শোষণজীবী সভ্যতাকে আরো সুনির্দিষ্ট পরিচয় দিয়েছেন—'শোষণজীবী সভ্যতা' বলতে তিনি ইয়োরোপীয় সভ্যতাকে ধরেছেন। ইয়োরোপীয় সভ্যতাকে তিনি শুধু বিজ্ঞানবলদৃপ্ত 'সংঘবদ্ধ লোভ' ( an organised passion of greed ) বলেই ক্ষান্ত হ'ননি তাকে সাম্রাজ্যবাদী শোষক মূর্তি

রূপেও কল্পনা করেছেন। তিনি স্পষ্ট ভাষায় বলেছেন—এই বিজ্ঞানবাহন সংঘবদ্ধ লোভ এশিয়ায় এবং অন্যান্য মহাদেশে তার হিংস্র লোভের থাবা বসিয়ে শোষণে-পীড়নে জর্জরিত করে মানুষকে অমানুষে পরিণত করেছে। এই নিষ্ঠুর শোষক ইযোরোপীয় সাম্রাজ্যবাদ আজ ইতিহাসের প্রধান নায়ক; এই ইতিহাস-নাট্যের প্রধান নাযককেই আমি আমার নাটকে উপস্থিত করেছি। এই সাম্রাজ্যভোগী শোষণজীবীকে ঘিরে রয়েছে জটিল জাল—'সায়েন্টিফিক সিস্‌টেম'। জাতিগর্বের ও শক্তিদম্ভের প্রাচীর তুলে সে সমস্ত মানুষের স্পর্শ এড়িয়ে যায়। এই অশরীরী সাম্রাজ্যবাদের শরীরী প্রতিনিধি হয়ে যেসব সর্দার আসেন—লর্ড বার্কেনহেড্‌ বা লর্ড কার্জন যিনিই আসুন—তাঁরা কখনই আমাদের আপনার লোক হন না, তারা প্রাণহীন পীড়নযন্ত্রে পর্যবসিত।

দ্বিতীয়তঃ রবীন্দ্রনাথ এ কথা বলতে ভোলেননি যে তিনি মানুষের 'single personality'-র উপরেই অধিকতর আস্থা রাখেন এবং যে-যন্ত্র মানুষের ব্যক্তিত্বকে বিলোপ করে দেয় তার প্রতি তার আস্থা নেই। তিনি বিশ্বাস করেন-এই শেষ 'treasure house' রয়েছে নারীর হৃদযে এবং নারীশক্তির নিগূঢ় প্রবর্তনাই লুব্ধ দুশ্চেষ্টা থেকে একদিন পৃথিবীকে উদ্ধার করবে। (এই বিশ্বাসের আনন্দেই তিনি কালো ছাযার পটভূমিকায—শয়তানী লোভের দুঃস্বপ্নের পটভূমিকায় মুক্তিপ্রাণা সত্যমূর্তি নন্দিনীর ছবি এঁকেছেন।)

এই সব সাক্ষ্য পরীক্ষা করার পরে সহজেই মনে এ প্রশ্ন জাগবে— রক্তকরবী নাটকের মুখ্য প্রতিপাদ্য কি? প্রশ্ন জাগে—এই নাটকে নাট্যকার কি মুখ্যতঃ ইয়োরোপীয় সভ্যতার সাম্রাজ্যবাদী শোষণ-পীড়নের রূপ এবং তার বিরুদ্ধে শোষিত-পীড়িত জনগণের বিদ্রোহের বা মুক্তি সংগ্রামের চিত্র এঁকেছেন? অথবা সাধারণভাবে আকর্ষণজীবী সভ্যতায় কি করে শোষক ও শোষিত উভয় শ্রেণীর মনুষ্যত্ব হারিয়ে দেউলে হয়ে যায়, স্বধর্মের প্রেরণায়

উভয়েরই মধ্যে প্রতিক্রিয়া জাগে এবং উভয়ের দ্বন্দ্ব ও জাগরণের ভিতর দিয়ে শোষণ-পীড়নের অবসান ঘটে, সেই প্রতিপাদ্যই কি প্রতিপাদন করেছেন? অথবা আকর্ষণজীবী সভ্যতার নতুনতর সংস্করণ পুঁজিতন্ত্রের শোষণ-পীড়নের রূপ এবং প্রাণের জাগরণের ফলে, মানবিক মূল্য ফিরে পাওয়ার জন্য, কি করে শোষিতরা বিদ্রোহের ভিতর দিয়ে মুক্তি অর্জন করবে তা দেখানোই কি নাট্যকারের মুখ্য উদ্দেশ্য? অথবা নাট্যকার পুরুষের উদ্যমে নারীশক্তির নিগূঢ় 'প্রবর্তনা' দেখানোর জন্যই কি এই নাটকখানি লিখেছেন?

এ বিষয়ে কোনো সিদ্ধান্ত গ্রহণ করার আগে রক্তকরবী নাটকের আভ্যন্তরিক সাক্ষ্য গ্রহণ করা দরকার। আমরা দেখি—যক্ষপুরীতে তিনটি পক্ষ রয়েছে। এক পক্ষে রাজা ও তার অধ্যাপক, গোঁসাই সর্দার মোড়লরা, অন্য পক্ষে রয়েছে—কিশোর, ফাগুলাল, গোকুল, প্রভৃতি খোদাইকররা এবং আর এক পক্ষে রয়েছে—নন্দিনী ও তার পাগল ভাই বিশু। প্রথম ও দ্বিতীয় পক্ষের মধ্যে শোষক-শোষিত শ্রেণী সম্পর্ক। রাজা ও সর্দারগণ শোষক শ্রেণী, খোদাইকররা শোষিত শ্রেণী। উভয়েই অমানুষ। শোষণ-পীড়ন করতে করতে শোষকশ্রেণী যেমন প্রাণহীন, শোষণ-পীড়ন সইতে সইতে শোষিতেরাও তেমনি প্রাণহীন—অসাড়। রাজা আছে জালের আড়ালে। মানুষের সবটুকু বাদ দিয়ে তার মধ্যে শুধু প্রতাপটুকু জেগে আছে। সে সব কিছু জানতে চায় কিন্তু অনুভব করতে পারে না। যা বুদ্ধি দিয়ে জানা যায় তার প্রতি তার আগ্রহ আছে, কিন্তু যাকে মর্ম দিয়ে উপলব্ধি করতে হয় তার প্রতি তার অনাসক্তি। অধ্যাপক নিয়োগ করে সে বস্তুতত্ত্ব জেনে নেয়, কিন্তু প্রেম, আনন্দ, সৌন্দর্যের সহজ অনুভূতির সম্পদ থেকে বঞ্চিত এবং বঞ্চিত বলেই—অন্তরে রিক্ত বলেই প্রেম-আনন্দ-সৌন্দর্যের উপর বিরক্ত। যক্ষপুরীর এই পরিস্থিতিতে প্রেম-আনন্দ-সৌন্দর্যময়ী নন্দিনী এসে উপস্থিত

হয়। সে চায় সুড়ঙ্গের অন্ধকার ডালাটা খুলে ফেলে তার মধ্যে আলো ঢেলে দিতে এবং রাজার বিশ্রী জালটা ছিঁড়ে ফেলেমানুষটাকে উদ্ধার করতে। নন্দিনীকে নিয়ে দু' পক্ষেই প্রতিক্রিয়া দেখা দেয়—দু' পক্ষেই রসময় প্রাণের প্রবর্তনা সঞ্চারিত হয়। রাজার মধ্যে জাগে অন্তর্দ্বন্দ্ব—রাজসত্তা ও মানব-সত্তার দ্বন্দ্ব, শোষিত শ্রমিকদের মধ্যে জাগে প্রাণাবেগ—মুক্তির আবেগ—বিক্ষোভের সাহস। মুক্তপ্রাণের প্রতীক রঞ্জনের প্রাণ নেওয়ার পরে রাজার অন্তর্দ্বন্দ্ব চূড়ান্ত পর্যায়ে পৌঁছায়—রাজা চরম প্রাণের সন্ধান পান—আবার মানুষ হন তাঁর নিজেরই শক্তি প্রতাপাবশেষ সর্দার-শক্তির বিরুদ্ধে শক্তি-পরীক্ষায় বিদ্রোহী শ্রমিকদের সঙ্গে হাত মেলান এবং সর্দার শক্তিকে পর্যুদস্ত করে 'শেষ মুক্তি'র লক্ষ্যে পৌঁছাতে নন্দিনীর সহচর হন।

বাহ্যিক এবং আভ্যন্তরিক সাক্ষ্য পরীক্ষা করার পর এ কথা স্বীকার করতেই হবে যে রক্তকরবী নাটকের নাট্যরস রয়েছে—মানবী নন্দিনীর মুক্তি সংগ্রামেরই মধ্যে এবং সে কথা নাট্যকার বার বার বলেছেন। বলেছেন—এর সমস্ত পালাটি নন্দিনী বলে একটি মানবীর ছবি—নন্দিনীই হচ্ছে—"the heroine of the play……She is not an abstraction, but is pursued by an abstraction, like one tormented by ghost. And this is the drama" বাস্তবিকই—নাটকের গোড়ায় নন্দিনী যে দু'টি ইচ্ছা ব্যক্ত করেছে—(সুড়ঙ্গের অন্ধকারে ডালাটা খুলে ফেলে তার মধ্যে আলো ঢেলে দেওয়ার ইচ্ছা এবং রাজার বিশ্রী জালটাকে ছিঁড়ে ফেলে মানুষটাকে উদ্ধার করার ইচ্ছা) নাটকে সেই দু'টি ইচ্ছাই কার্যে পরিণত হয়েছে। একদিকে নন্দিনী খোদাইকারদের মধ্যে প্রাণের বেগ সঞ্চার করেছে, প্রাণের আগুন জ্বালিয়েছে, অন্যদিকে রাজার ভিতরে যে মানুষটি আচ্ছন্ন হয়ে ছিল সেই মানুষটিকে জাগিয়েছে—মুক্তিযুদ্ধে নেত্রীর স্থান অধিকার করেছে। নন্দিনীর জয়ধ্বনিতেই নাটকের উপসংহার ঘটেছে—নন্দিনীর

শেষদান প্রেম ও প্রাণের প্রতীক 'রক্তকরবীর গুচ্ছ' বিশু হাতে তুলে নেওয়ার সঙ্গে এবং পৌষের আহ্বানে নাটক শেষ হয়েছে।

এখন প্রশ্ন এই যে নন্দিনীর এই প্রাধান্যে 'নারীর নিগূঢ় প্রবর্তনার তত্ত্বটি' নাটকে মুখ্য প্রতিপাদ্য হয়ে উঠেছে কিনা অথবা নন্দিনী-রঞ্জনের প্রেমের সম্পর্কের ভিতর দিয়ে—"The highest expression of life is in the love" এই তত্ত্বটি প্রতিপাদন করাই নাটকের মুখ্য উদ্দেশ্য কিনা। আরো সুনির্দিষ্টভাবে প্রশ্ন করলে, পুরুষের জীবনে নারীশক্তির প্রভাব দেখানো অথবা যন্ত্রপ্রাধান্য-পীড়িত বিকৃত ও শোষিত জীবনের মুক্তিতে নারীশক্তির কার্যকারিতা দেখানো এই নাটকের মুখ্য উদ্দেশ্য কিনা? নন্দিনী ও রঞ্জনের প্রেমাবেগ এবং প্রেমের পরিণাম দেখানো এই নাটকের মুখ্য উদ্দেশ্য কিনা? এই প্রশ্নগুলির উত্তর দেওয়ার সময় নাটকের 'root action'-এর দিকে বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে এবং লক্ষ্য রাখলেই দেখা যাবে—নারীর নিগূঢ় প্রবর্তনার তত্ত্ব বা প্রেমতত্ত্ব এই নাটকে মুখ্য প্রতিপাদ্য হয়ে উঠেনি। নারীর অভাবেই যক্ষপুরীতে যন্ত্রের প্রাধান্য ঘটেছে—একথা কোনমতেই যুক্তিসহ নয়। যক্ষপুরী একেবারে নারীশূন্য একথা নিশ্চয়ই বলা যায় না। অবশ্য যদি এমন কথা বলা হয় যে আর যারা 'তারা সব স্ত্রীলোক বটে, কিন্তু একা নন্দিনীই একমাত্র নারী' তাহলে অবশ্য ভিন্ন কথা। তাছাড়া নাটকের 'রুট এ্যাক্‌শান' লক্ষ্য করলে দেখা যায়—নিগূঢ় প্রবর্তনা বা প্রেম নয়, মুক্তিই নন্দিনীর মুখ্য কাম্য হয়ে দাঁড়িয়েছে। নন্দিনী সৌন্দর্যময়ী আনন্দময়ী রঞ্জনপ্রেয়সী বটে, কিন্তু তার সবচেয়ে বড় পরিচয় এই যে সে মুক্তিপ্রাণা। সে রাজাকে এবং খোদাইকরদের সমানভাবে মুক্ত করতে চায়। রঞ্জনের সঙ্গে মিলনের কামনা তার যত উদগ্র, তার চেয়ে শোষিত-পীড়িতদের মুক্ত করার ইচ্ছা কম ঐকান্তিক নয়। নন্দিনী নিরাপদের নির্বাসনে যেতে চায়নি, মুক্তিযুদ্ধে আত্মাহুতি দিয়েছে।

এই নাটকের শেষে মৃত্যুপণ সংগ্রামের আবেগই তীব্র উচ্ছ্বাসে ব্যক্ত হয়েছে। রঞ্জনের মৃত্যুতেই সে সংগ্রাম শেষ হয়নি, রঞ্জনের মৃত্যুতেই নন্দিনী মরেনি—সে বেঁচে ছিল—ফাগুলালের দলকে নিয়ে সর্দারের সঙ্গে শেষ সংগ্রাম করবার জন্য। সুতরাং একথা বলা যেতে পারে যে এই নাটকের মুখ্য প্রতিপাদ্য—নারীশক্তির নিগূঢ় প্রবর্তনা বা প্রেমতত্ত্ব নয়, মুখ্য প্রতিপাদ্য —শোষণজীবি সভ্যতার বিরুদ্ধে মানবতার মৃত্যুপণ সংগ্রাম—এককথায় মুক্তিতত্ত্ব। এই সংগ্রামের একপক্ষ 'কলিযুগের রাক্ষসরাজ, অন্য পক্ষে মানবতার বিগ্রহ নন্দিনী ও তার সহযাত্রীরা।' নায়ক বা নায়িকা নন্দিনী এবং প্রতিনায়ক রাজা ও তার অনুচর সর্দারগণ।

এখন যে প্রশ্নটি আসছে সেইটি সবচেয়ে জটিল—যে শোষণজীবী সভ্যতাকে রবীন্দ্রনাথ প্রতিনায়ক করে মানবতা প্রতিষ্ঠার চেষ্টাকরেছেন, তার প্রকৃতিটি কি? সে ইয়োরোপীয় সাম্রাজ্যবাদ অথবা পুঁজিবাদ? প্রস্তাবনায় আমরা দেখেছি—রবীন্দ্রনাথ সাধারণভাবে শোষণজীবী সভ্যতার কথা বলেছেন এবং ইংরেজী প্রবন্ধে ইয়োরোপীয় সভ্যতা তথা সাম্রাজ্যবাদের কথা বলেছেন।

প্রশ্ন—দুইয়ের মধ্যে কোন পার্থক্য কল্পনা করার প্রয়োজন আছে কি? প্রয়োজন আছে, কারণ দুয়ের মধ্যে পার্থক্য আছে। শোষণজীবী সভ্যতার আমরা দুই মূর্তি কল্পনা করতে পারি: একটি—সম্রাজ্যবাদী মূর্তি, অন্যটি—পুঁজিতন্ত্রের মূর্তি। সাম্রাজ্যবাদীর সঙ্গে পুঁজিতন্ত্রীর ঐক্য এখানেই যে উভয়েই শোষণজীবী। সাম্রাজ্যবাদী শোষণ করে—বিজিত দেশগুলিকে আর পুঁজিতন্ত্রী শোষণ করে—নিজেরই দেশের শ্রমিকদের। দুই ক্ষেত্রেই ছোটদের খেয়ে খেয়ে বড়রা বড় হয়—"ছোটগুলো হতে থাকে ছাই আর ঐ বড়োটা জ্বলতে থাকে শিখায়"। রক্তকরবীর রাজা কি ইয়োরোপীয় সাম্রাজ্যবাদের প্রতীক? অথবা সাধারণভাবে পুঁজিতান্ত্রিক ব্যবস্থার

প্রতীক? এ প্রশ্নের মীমাংসা করতে হলে, আমাদের আগে বিচার করে দেখতে হবে—রাজার চরিত্রে সাম্রাজ্যবাদীর প্রকৃতি অথবা পুঁজিতন্ত্রীর প্রকৃতি —কোন প্রকৃতি কি পরিমাণে প্রতিফলিত হয়েছে। রাজার চরিত্র পর্যালোচনা ক'রে আমরা দেখি—(১) রাজা আছেন একটা জটিল জালের আড়ালে। (২) রাজা সব কিছু জানতে চান, মর্ম দিয়ে বুঝতে চান না। (৩) রাজা যক্ষপুরীর রাজা, সেখানে সর্দারদের শাসনাধীনে খোদাইকররা সুড়ঙ্গ খুদে তাল তাল সোনা তুলছে। (৪) রাজার মধ্যে দ্বন্দ্ব রয়েছে। বাইরের ঐশ্বর্য ও প্রতাপ থাকা সত্ত্বেও অন্তরে অন্তরে সে রিক্ত ও ক্লান্ত। ইয়োরোপীয় সাম্রাজ্যবাদী সভ্যতার প্রকৃতিতে আমরা দেখি—বিজ্ঞানের শক্তিতে সে শক্তিমান, তার চারদিকে বৈজ্ঞানিক শক্তির, জাতিগর্বের ও শক্তিদম্ভের দুর্লঙ্ঘ্য প্রাচীর। বিজিতের সঙ্গে তার হৃদয়ের সম্পর্ক নেই, আছে শুধু শোষণের সম্পর্ক। বিজিত দেশের ধন সম্পদ হরণ করে সে তার ঐশ্বর্যের চূড়াকে গগনস্পর্শী করে তুলেছে। সে সব দেশের সবকিছু জানতে চায়, কিন্তু মানুষের সঙ্গে হৃদয়ের সম্পর্কে যুক্ত হয় না। সে শোষণ-পীড়নের প্রাণহীন যন্ত্র বিশেষ। এই সাদৃশ্যটুকু থাকা সত্ত্বেও এই প্রশ্ন মনে জাগে এবং জাগে এই কারণেই যে সাম্রাজ্যবাদীর মুখ্য লক্ষণটি এই যে সে যে দেশের ধন হরণ করে সে সেই দেশের অধিবাসী নয়।

এই নাটকের কোন জায়গাতেই এমন কথা নেই, বিশেষ ক'রে শোষিতরা কখনই এ কথা বলেনি যে রাজা বা সর্দাররা ভিন্ন দেশের লোক। তবে বিভিন্ন গড়কে বিভিন্ন দেশ কল্পনা করলে জোড়াতালি দিয়ে এক রকম সমাধান করা যায় বটে কিন্তু তা জোর করে করাই হবে। এই কারণে রাজাকে য়ুরোপীয় সাম্রাজ্যবাদের প্রতীক বলতে আপত্তি উঠতে পারে। অন্যপক্ষে যেহেতু যক্ষ-পুরীর পরিবেশ একটা খনির পরিবেশ এবং শোষিতরা শ্রমিক শ্রেণীর প্রতিনিধি, রক্তকরবীর রাজাকে পুঁজিবাদী রাষ্ট্রের প্রতীক

ব'লে মনে হ'তে পারে। রাজার বৈশিষ্ট্যের সঙ্গে পুঁজিবাদী রাষ্ট্রের মিল এই ভাবে দেখানো যেতে পারে। য়ুরোপীয় সাম্রাজ্যবাদ যেমন বিজ্ঞানবাহন, পুঁজিবাদও তেমনি বিজ্ঞানাশ্রয়ী—বিজ্ঞানের বলে বলীয়ান—বিজ্ঞানের শক্তিবাহুল্যের জোরেই সে হরণ করে, পীড়ন করে। বস্তুতত্ত্ববিদরা তার দ্বারে বাঁধা। সেও সব কিছু জানতে তথা আয়ত্তে আনতে চায়। তারও চারিদিকে শ্রেণীগর্বের, শক্তিদম্ভের প্রচীর ঘিরে রয়েছে। সেও হৃদয়হীন—নিষ্প্রাণ শোষক বিশেষ। তার কাছে—একমাত্র মূল্য শ্রম-মূল্য—প্রেম সৌন্দর্য প্রভৃতি মূল্যের আদর সে করে না। সে-ও অদৃশ্য থেকে সর্দার-শক্তির সাহায্যে হরণ-পীড়নের কাজ চালিয়ে যাচ্ছে। গোসাঞি অধ্যাপক মোড়ল এইসব শ্রেণীকে সে শোষণের হাতিয়ারে পরিণত করেছে।

কিন্তু এই সাদৃশ্য থাকা সত্ত্বেও, এ কথা অস্বীকার করার উপায় নেই, রাজার পরিকল্পনায় য়ুরোপীয় সাম্রাজ্যবাদের বা পুঁজিবাদের সব লক্ষণ পরিস্ফুট হয়নি। যৌবনকে বা প্রেমকে ফিরে পাওয়ার জন্য তার মধ্যে যে ব্যাকুলতা দেওয়া হযেছে, নন্দিনীকে পাওযার জন্য যে নির্জ্জন আবেগ দেওয়া হয়েছে, সাম্রাজ্যবাদের বা পুঁজিবাদের প্রকৃতিতে তার কোন স্থান নেই।

সুতরাং এ কথা বলা চলে না যে রক্তকরবীর রাজা সর্বতোভাবে য়ুরোপীয় সাম্রাজ্যবাদী সভ্যতার অথবা পুঁজিবাদী রাষ্ট্রের প্রতীক। রাজার পরিকল্পনায় এরা বড় অংশ অধিকার করেছে বটে, কিন্তু সাম্রাজ্যবাদ বা পুঁজিবাদের সংস্কারের সঙ্গে আরো অনেক ভাব মিশে তবে রক্তকরবীর 'রাজা' তৈরী হযেছে। ভাববাদী রবীন্দ্রনাথের চেতনায়—সাম্রাজ্যবাদ বা পুঁজিবাদ মানব-বিকৃতিরই বাহ্য লক্ষণ, আসল ব্যাধি—অখণ্ড মানবত্তার মধ্যে একাংশের বিকৃতি। আহরণজীবী বা শোষণজীবী সভ্যতা সেই বিকৃতিরই অভিব্যক্তি। মানুষের বিকৃতিই সাম্রাজ্যবাদী বা পুঁজিবাদী

লোভের মূর্তি ধরে শোষণ পীড়নের নিষ্ঠুর আচরণে ব্যক্ত হয়ে থাকে। বাহ্যতঃ যা সাম্রাজ্যবাদ বা পুঁজিবাদ, আসলে তা' মানবতারই বিকৃতি। অর্থাৎ বিকৃতি ভিত্তিহীন কিছু নয়। মানবতার ভূমিতেই তার জন্ম—বিকৃতি মানেই আচ্ছন্ন মানবতা। এই কারণে কোন বিকৃতিই নিরবচ্ছিন্ন বিকৃতি নয়—মানবতা এবং তদ্‌বিপরীত অমানবতার দ্বন্দ্বক্ষেত্র। প্রত্যেক বিকৃতির মধ্যে একদিকে থাকে—অন্তর্দ্বন্দ্বের, অন্যদিকে থাকে বহির্দ্বন্দ্বের সম্ভাবনা। এই চেতনা থেকেই রাজার ধ্যানটি ( ভিশান ) রূপ পরিগ্রহ করেছে এবং করেছে বলেই—রাজা বহিঃপ্রকৃতিতে সাম্রাজ্যবাদী বা পুঁজিবাদী হওয়া সত্ত্বেও, অন্তঃপ্রকৃতিতে—'মানুষ'—আচ্ছন্ন মানুষরূপে কল্পিত হয়েছে।

এই দিক থেকে রক্তকরবীর মুখ্য প্রতিপাদ্য খুঁজতে গেলে দেখা যাবে—রবীন্দ্রনাথ সাম্রাজ্যবাদের ও পুঁজিবাদের বিকৃতি থেকে মানুষকে উদ্ধার করবার সংকল্প নিয়েই এই নাটকখানি লিখেছিলেন। (শোষণ-পীড়ন মুক্ত আদর্শ সমাজ প্রতিষ্ঠা করা—তথা মানবতার ভারসাম্য ফিরিয়ে আনাই—এই নাটক রচনার মুখ্য উদ্দেশ্য।)

# রক্তকরবী

১৩৩০ সালের গ্রীষ্মকালে শিলঙ-বাসকালে রবীন্দ্রনাথ "যক্ষপুরী" নামে একখানি নাটক লেখেন। কিন্তু ''যক্ষপুরী'' পাণ্ডুলিপি অবস্থাতেই "নন্দিনী" মূর্তি পরিগ্রহ করিতে বিলম্ব করে নাই, আবার যখন ১৩৩১ সালের আশ্বিন মাসের প্রবাসীতে সংস্কৃত রূপে ইহা প্রকাশিত হয়, তখন উহা 'নন্দিনী'-বেশ ত্যাগ করিয়া "রক্তকরবী" রূপ ধারণ করে।

'যক্ষপুরী'—'নন্দিনী'—'রক্তকরবী', কোন্ নামটি ধারণ করিলে নাটকখানি সার্থকনামা হয়, এই প্রশ্ন সহজেই জাগিতে পারে, এবং নাম-পরিবর্ত্তন করিয়াই রবীন্দ্রনাথ এই প্রশ্নের বেশী অবকাশ দিয়াছেন। ডাঃ নীহাররঞ্জন রায় মহাশয় 'নাম লইয়া বিব্রত হইবার কিছু কারণ নাই' বলিয়াও—'তবু'-যোগে লিখিয়াছেন "আমার মনে হয় 'যক্ষপুরী' নামটি এই নাটকের পক্ষে সার্থকতর ছিল, যদিও 'রক্তকরবী' নাম অধিকতর কবিতাময়।" কিন্তু ডাঃ রায়ের মন্তব্যটি সমর্থন-যোগ্য হইতে পারে নাই। নাটকখানির উদ্দেশ্য সম্বন্ধে একটু অবহিত হইলেই দেখা যাইবে যে 'যক্ষপুরী' 'দানবের পটভূমিকা' মাত্র। রবীন্দ্রনাথের ভাষায় বলা যাউক—"এইটি মনে রাখুন, রক্তকরবীর সমস্ত পালাটি 'নন্দিনী' ব'লে একটি মানবীর ছবি। চারিদিকের পীড়নের ভিতর দিয়ে তার আত্মপ্রকাশ।" 'পশ্চিম যাত্রীর ডায়ারি'তে রবীন্দ্রনাথ স্পষ্টভাবেই জানাইতে চেষ্টা করিযাছেন—"যক্ষপুরে পুরুষের প্রবল শক্তি মাটির তলা থেকে সোনার সম্পদ ছিন্ন করে আনছে। নিষ্ঠুর সংগ্রহের লুব্ধ চেষ্টার তাড়নায় প্রাণের মাধুর্য্য সেখান থেকে নির্ব্বাসিত।⋯ ⋯এমন সময় সেখানে নারী এল, নন্দিনী এল, প্রাণের বেগ এসে পড়ল যন্ত্রের উপর, প্রেমের আবেগ আঘাত করতে লাগল লুব্ধ দুশ্চেষ্টার বন্ধনজালকে। তখন সেই নারীশক্তির

নিগূঢ় প্রবর্ত্তনায় কী করে পুরুষ নিজের রচিত কারাগারকে ভেঙে ফেলে প্রাণের প্রবাহকে বাধামুক্ত করবার চেষ্টায় প্রবৃত্ত হল, এই নাটকে তাই বর্ণিত আছে।"

অতএব একথা নিঃসন্দেহে বলা চলে যে, যেহেতু যক্ষপুরী নাটকের পটভূমি মাত্র, সেই হেতু পটভূমি অপেক্ষা 'উদ্দেশ্য' অনুযায়ী নামকরণই অধিকতর যুক্তিযুক্ত। তবে কি 'নন্দিনী'ই সার্থকতম নাম? তাই যদি হইবে তবে 'রক্তকরবী' নাম দিলেন কেন?—শুধু কি 'কবিত্বময়' করিবার জন্যই 'রক্তকরবী' নাম দেওয়া হইয়াছে? না। রবীন্দ্রনাথ যতই বলুন—"সমস্ত পালাটি 'নন্দিনী' বলে একটি মানবীর ছবি" এবং "আমার রক্তকরবীর পালাটিও রূপক-নাট্য নয়"—আসল কথা এই যে, নন্দিনী সামান্যই মানবী এবং অধিকাংশই 'কল্পনা', আর রক্তকরবী পালাটিও খাঁটি রূপক-নাট্য এবং সেই রূপক-নাট্যের মূল বিষয়—সহজ-যোগের আনন্দেই মুক্তি এবং সেই মুক্তিতেই আনন্দ ও সৌন্দর্য্য, আর অফুরন্ত বাঁধনহারা রক্ত-রাঙা প্রাণই সেই মুক্তির বিজয়কেতন বাহন। 'রক্তকরবী' আনন্দময়ী ও সৌন্দর্য্যময়ী ও প্রাণময়ী মুক্তির বিজয়কেতন; তাই, আনন্দ-মুক্তির প্রতীক 'রক্তকরবী'ই রূপকনাট্যখানির সার্থকতম সংকেত।

## নাট্য-পরিচয়

প্রথম সংস্করণ রক্তকরবীর 'প্রস্তাবনা'য় কবি বিবৃতি দিয়া জানাইয়াছেন— "আমার পালাটিকে যাঁরা শ্রদ্ধা সহকারে শুনবেন তাঁরা জানবেন এটিও সত্যমূলক।.........এটুকু বললেই যথেষ্ট হবে যে, কবির জ্ঞান-বিশ্বাস মতে এটি সত্য"।—আরো বিশেষভাবে জানাইয়াছেন—"আমার রক্তকরবীর পালাটিও রূপকনাট্য নয়।.........এইটি মনে রাখুন, রক্তকরবীর সমস্ত পালাটি 'নন্দিনী' বলে একটি মানবীর ছবি। চারিদিকে পীড়নের ভিতর দিয়ে তার

আত্মপ্রকাশ। ফোয়ারা যেমন সংকীর্ণতার পীড়নে হাসিতে অশ্রুতে কলধ্বনিতে উর্দ্ধে উচ্ছ্বসিত হয়ে ওঠে তেমনি। সেই ছবির দিকেই যদি সম্পূর্ণ করে তাকিয়ে দেখেন তা-হলে হয়তো কিছু রস পেতে পারেন।”

অতএব বড় প্রশ্ন—নাটকখানি কি রূপক-নাট্য নহে? বাস্তবিক যাহা 'সত্যমূলক' তাহাকে 'রূপক' বলা কেন? আশ্চর্য্যের কথা এই যে, কোন সমালোচকই রবীন্দ্রনাথের নিবেদনে গুরুত্ব স্থাপন করেন নাই—নাটকখানিকে রূপক-নাট্যরূপেই গ্রহণ করিয়াছেন এবং খুব সঙ্গতভাবেই করিয়াছেন। রবীন্দ্রনাথ যে অর্থে ইহাকে 'সত্যমূলক' বলিয়াছেন সে অর্থ এই যে, ঘটনাটি 'ঘটে যাহা সব সত্য নহে' এই অর্থেই সত্য, আর উহার জন্মস্থান কবির মনোভূমি এবং উহা প্রকৃত জগতের চেয়েও সত্য। নাট্যকার স্পষ্টই জানাইয়া দিয়াছেন—“এর ঘটনাটি কোথাও ঘটেছে কি না ঐতিহাসিকের পরে তার প্রমাণ সংগ্রহের ভার দিলে পাঠকদের বঞ্চিত হতে হবে।” অর্থাৎ ইহা বস্তু-সত্য নহে, “কবির জ্ঞান-বিশ্বাস মতে” সত্য—ভাব-সত্য। এই ভাব-সত্যকে নাট্যকার যে রূপের আশ্রয়ে উপস্থাপিত করিয়াছেন, তাহা প্রকৃত বাস্তব রূপের মর্য্যাদা লাভ করে নাই—সংকেতটুকুর মধ্যেই উহার সমস্ত সম্ভাবনা আবদ্ধ হইয়া আছে। রূপকে আচ্ছন্ন করিয়া ভাবেরই প্রধান হইয়া পড়া—রূপক-নাট্যের এই প্রধান লক্ষণটিই নাটকের সর্ব্বাঙ্গে পরিস্ফুট। অধিকন্তু রূপক-নাটকে যে ধরণের কুহেলিকা ভাসিয়া বেড়ায়—চরিত্রগুলি যেরূপ “ছায়ায় যেন ছায়ার মত যায়” এই নাটকেও সেই কুহেলিকা সেই ছায়া কম নহে—। এখানে রাজা আছেন এই কুহেলিকার জালের ভিতরে। নন্দিনীর সঙ্গে তাহার আলাপ-আলোচনা, নন্দিনীর নিজের গতিবিধি—সবই ঠিক 'ছায়ায় যেন ছায়া'। সুতরাং রবীন্দ্রনাথের মৌখিক বারণ সত্ত্বেও নাটকখানিকে আমরা 'রূপক-নাট্য' রূপেই গ্রহণ করিব। কারণ নন্দিনীকে শুধু “মানবীর ছবি” রূপে দেখা অসম্ভব। তবে কি নাটকখানিতে ভাব-রস

ছাড়া রচনা-রস ছাড়া হৃদয়-রস পাওয়া যায় না? রবীন্দ্রনাথ নিজেই এ প্রশ্নের জবাব দিয়াছেন এবং রসের ফল্গুধারাটির প্রতি দৃষ্টিও আকর্ষণ করিয়াছেন—

"এইটি মনে রাখুন, রক্তকরবীর সমস্তপালাটি 'নন্দিনী' বলে একটী মানবীর ছবি।.........সেই ছবির দিকেই যদি সম্পূর্ণ করে তাকিয়ে দেখেন, তা-হলে হয়ত কিছু রস পেতে পারেন। নয়তো রক্তকরবীর পাপড়ির আড়ালে অর্থ খুঁজতে গিয়ে যদি অনর্থ ঘটে তাহলে তার দায় কবির নয়।" কিন্তু কথা এই যে, রবীন্দ্রনাথ যদিও দাবী করিয়াছেন—'আমার নাটকও একই কালে ব্যক্তিগত মানুষের আর মানুষগত শ্রেণীর' তবুও এই প্রশ্নই বড় আকারে জাগে—নাটকখানি সত্যই কি ব্যক্তিগত মানুষের হইয়া উঠিতে পারিয়াছে? নন্দিনী ভৌগোলিক স্থিতিতে, ব্যবহারিক নীতিতে, মানসিক বা আনুভাবিক গতি-প্রকৃতিতে সত্যই কি 'ব্যক্তিগত মানুস' হইয়া উঠিয়াছে? মানুষের হৃদয় যে-ভাবে কাজ করে, নন্দিনীর হৃদয় কি সেই ভাবেই কাজ করিয়াছে? অবশ্য নন্দিনীর হৃদয়ের অভিব্যক্তি না পাওয়া যায় এমন নহে।

নন্দিনী কিশোরের দুঃখ সহিতে পারে না, রাজার বিশ্রী জালটা ছিঁড়িয়া ফেলিয়া মানুষটাকে উদ্ধার করিতে তাহার ইচ্ছা জাগে—সে কোন বাধাই মানিতে চাহে না, রঞ্জনের সঙ্গে মিলনের আকাঙ্ক্ষায় তাহার মনে পুলক জাগে—আনন্দে মন ভরিয়া উঠে, অনুপ-উপমন্যুকে কঙ্কুকে দেখিয়া বেদনায় তাহার অন্তর ফাটিয়া যায়, পালোয়ানকে বাঁচাইবার জন্য তাহার কত আন্তরিক সমবেদনা—বিশুর জন্য তাহার মন উৎকণ্ঠিত হয়, রাজার বিরুদ্ধে, সর্দারের বিরুদ্ধে সে নির্ভীক প্রতিবাদ করে—মৃত-রঞ্জনের জন্য তাহার করুণ শোকোচ্ছ্বাস জাগে। এতগুলি হৃদয়-ভাবের স্পন্দন নন্দিনীর মধ্যে পাওয়া যায় বটে, কিন্তু স্পন্দন যে-পরিমাণে থাকিলে স্থায়ী-ভাব-বন্ধ হইতে ভাবাবেগ উদ্রিক্ত হইয়া হৃদয়কে আপ্লুত করিয়া রাখে; সেই পরিমাণ স্পন্দন-আবেদন

নাটকে পাওয়া যায় না। যাহা পাওয়া যায় তাহার যথার্থ পরিচয়—রস নহে, রসাভাস। তবে—

"রসভাবৌ তদাভাসৌ ভাবস্থ প্রশমোদয়ৌ।
সন্ধিঃ শবলতা চেতি সর্ব্বেহাপি রসনাদ্রসাঃ॥"

অর্থাৎ—রস, ভাব, রসাভাস, ভাবাভাস, ভাব প্রশম, ভাবোদয়, সন্ধি, শবলতা—সব কিছুই রসসৃষ্টির অংশ, অতএব রস বলিয়াই গ্রাহ্য—এই কথা স্বীকার করিলে স্বীকার করিতেই হইবে যে নাটকখানিতে রস আছে। তাই প্রশ্ন, সেই রসের স্বরূপ কি? কেই বা সেই রসের অবলম্বন বিভাব? নাট্যকার নাটকের কেন্দ্রীয় চরিত্রের প্রতি নিজেই অঙ্গুলি নির্দ্দেশ করিয়াছেন—এবং নন্দিনীই সেই চরিত্র। সুতরাং অনুসন্ধান করিতে হইবে—কোন্ স্থায়ীভাব নন্দিনীকে অবলম্বন করিয়া রসপরিণতি লাভ করিয়াছে—নন্দিনীর মধ্যে কোন্ ভাবটি প্রধানতঃ অভিব্যক্ত হইয়াছে। আমরা জানি, নন্দিনী ভাবের প্রতীক, কিন্তু আমরা ইহাও দেখি যে নন্দিনী হৃদয়ের যোগেও অনেকের সঙ্গে যুক্ত এবং বিশেষতঃ রঞ্জনের সহিত তাহার প্রাণের যোগ—প্রেমের যোগ। নন্দিনী প্রাণের স্পর্শ দিয়াছে অনেককেই, কিন্তু প্রাণ দিয়াছে সে কেবল রঞ্জনকে। সেই দিক দিয়া নন্দিনীর স্থায়ীভাব—রতি, এবং নাটকখানির রস—বিপ্রলম্ভ শৃঙ্গার। কারণ রঞ্জনের সঙ্গে নন্দিনীর বাস্তবিক মিলন ঘটিতে পারে নাই।

বিচ্ছেদ-বেদনায় নন্দিনী ব্যাকুল হইয়া বলিয়াছে—"তবে আমাকে ওই ঘুমেই ঘুম পাড়াও। আমি সইতে পারছিনে।" বিচ্ছেদ-চেতনা ভাব-সম্মিলনের আকাঙ্ক্ষার দ্বারা শেষ পর্য্যন্ত আচ্ছন্ন হইয়া গেলেও করুণ-মূর্চ্ছনার রেশ শেষ পর্য্যন্তই পাওয়া যায়।

## তত্ত্ব-পরিচয়

(ক) নাট্যকার প্রথম সংস্করণের ভূমিকায় নিবেদন করিয়াছেন—"যেটা

গূঢ় তাকে প্রকাশ্য করলেই তার সার্থকতা চলে যায়"—এবং সতর্ক করিয়াও দিয়াছেন—"রক্তকরবীর পাপড়ির আড়ালে অর্থ খুঁজতে গিয়ে যদি অনর্থ ঘটে তা হ'লে তার দায় কবির নয়। এক কথায় 'গোপনে যে-অর্থ আছে তার ঝুঁটি ধরে টানাটানি' করিতে নাট্যকার নিষেধই করিয়াছেন। কিন্তু সমালোচকরা যে কত নিরুপায়, নাট্যকার তাহা উপলব্ধি করেন নাই, করিলেই দেখিতে পারিতেন যে, গূঢ়কে প্রকাশ করিতে পারাই তাহার বড় সার্থকতা—গোপনে যে-অর্থ আছে, তাহার ঝুঁটি ধরিয়া টানাটানি না করিলে সমালোচকের নিজের ঝুঁটিই থাকে না। এই কারণেই কেহই তাঁহার নিবেদনে সাড়া দেন নাই এবং নাট্যকার নিজেও গোপন অর্থের ঝুঁটি ধরিয়া টানাটানি না করিয়া পারেন নাই। (একবার বারোয়ারি-সভায় দাঁড়াইয়া করিয়াছেন—একবার 'পশ্চিমযাত্রীর ডায়েরি'তেও করিয়াছেন।)

নাট্যকার প্রথম সংস্করণের ভূমিকায় যে তত্ত্বটি বিবৃত করিয়াছেন তাহাকে এক কথায়,—সমাজসংস্থাগত তত্ত্ব বলা চলে। তাঁহার ভাষায়—"আমার পালায় একটি রাজা আছে।·········বৈজ্ঞানিক শক্তিতে মানুষের হাত পা মুণ্ড অদৃশ্যভাবে বেড়ে গেছে। আমার পালার রাজা সেই শক্তি-বাহুল্যের যোগেই গ্রহণ করেন, গ্রাস করেন·········একই নীড়ে পাপ ও পাপের মৃত্যুবান লালিত হয়েছে। আমার স্বল্পায়তন নাটকে রাবণের বর্ত্তমান প্রতিনিধিটি এক দেহেই রাবণ ও বিভীষণ, সে আপনাকেই আপনি পরাস্ত করে।·········(রাজার এই ধর্ম্মটি সমালোচকদের দৃষ্টি এড়াইয়া গিয়াছে)।

·········যক্ষের ধন মাটির নীচে পোঁতা আছে। এখানকার রাজা পাতালে সুড়ঙ্গ করে সেই ধন হরণে নিযুক্ত। তাই আদর করে এই পুরীকে সমাজদার লোকেরা যক্ষপুরী বলে।·········

কর্ষণ-জীবী এবং আকর্ষণ-জীবী এই দুই জাতীয় সভ্যতার মধ্যে একটা

বিষম দ্বন্দ্ব আছে………। কৃষিকাজ থেকে হরণের কাজে মানুষকে টেনে নিয়ে কলিযুগ কৃষিপল্লীকে কেবলি উজাড় করে দিচ্ছে। তা-ছাড়া শোষণ-জীবী সভ্যতার ক্ষুধাতৃষ্ণা দ্বেষহিংসা বিলাসবিভ্রম সুশিক্ষিত রাক্ষসেরই মতো।………আরো একটা কথা মনে রাখতে হবে—কৃষি যে দানবীয় লোভের টানেই আত্মবিস্মৃত হচ্ছে…………; নইলে গ্রামের পঞ্চবটচ্ছায়াশীতল কুটির ছেড়ে চাষীরা টিটাগড়ের চটকলে মরতে আসবে কেন।" (রবীন্দ্রনাথের মতে) এইটুকু নাটকের সামাজিক ব্যঞ্জনা; ইহা ছাড়া 'পশ্চিম যাত্রীর ডায়ারি'তে রবীন্দ্রনাথ আরো একটি তত্ত্বের সন্ধান দিয়াছেন; তাঁহার ভাষায় —"নারীর ভিতর দিয়ে বিচিত্র রসময় প্রাণের প্রবর্তনা যদি পুরুষের উদ্যমের মধ্যে সঞ্চারিত হবার বাধা পায়, তা হলেই তার সৃষ্টিতে যন্ত্রের প্রাধান্য ঘটে। তখন মানুষ আপনার সৃষ্ট যন্ত্রের আঘাতে কেবলি পীড়া দেয়, পীড়িত হয়। ……যক্ষপুরে পুরুষের প্রবল শক্তি মাটির তলা থেকে সোনার সম্পদ ছিন্ন করে আনছে। নিষ্ঠুর সংগ্রহের লুব্ধ চেষ্টার তাড়নায় প্রাণের মাধুর্য্য সেখান থেকে নির্ব্বাসিত। সেখানে জটিলতার জালে আপনি জড়িত হয়ে মানুষ বিশ্ব থেকে বিচ্ছিন্ন। তাই সে ভুলেছে, সোনার চেয়ে আনন্দের দাম বেশী, ভুলেছে, প্রতাপের মধ্যে পূর্ণতা নেই, প্রেমের মধ্যেই পূর্ণতা। সেখানে মানুষকে দাস করে রাখবার আয়োজনে মানুষ নিজেকেই নিজে বন্দী করেছে। এমন সময়ে সেখানে নারী এল, প্রাণের বেগ এসে পড়ল যন্ত্রের উপর, প্রেমের আবেগ আঘাত করতে লাগল লুব্ধ দুশ্চেষ্টার বন্ধনজালকে। তখন নারী-শক্তির নিগূঢ় প্রবর্তনায় কী করে পুরুষ নিজের রচিত কারাগারকে ভেঙে ফেলে প্রাণের প্রবাহকে বাধামুক্ত করবার চেষ্টায় প্রবৃত্ত হল, এই নাটকে তাই বর্ণিত আছে।"

এই ভাষ্যটির তাৎপর্য্য এই যে—নারী-শক্তিই (নারী-মহিমা) প্রকৃত প্রাণশক্তি—এবং প্রেমশক্তি, আর এই ভাষ্য স্বীকার করিলে, রক্তকরবীর

তত্ত্ব নারী-মহিমায় পর্য্যবসিত হয়—তথা প্রতাপ ও প্রেমের তত্ত্বের কথা হইয়া দাঁড়ায়। ( আমরা দেখাইতে চেষ্টা করিব যে এই তত্ত্বটির সহিত নাটকে-বর্ণিত বিষয়ের পূর্ণ সঙ্গতি পাওয়া যায় না )।

(খ) ডাঃ শ্রীযুক্ত নীহাররঞ্জন রায় মহাশয় নাটকখানির ভাবতত্ত্বকে এইভাবে দেখিয়াছেন—"যক্ষপুরীর রাজার রাজধর্ম্ম প্রজাশোষণ, তাহার অর্থ-লোভ দুর্দ্দম। সেই লোভের আগুনে পুড়িয়া মরে সোনার খনির কুলিরা। রাজার দৃষ্টিতে কুলিরা ত মানুষ নয়, তাহারা স্বর্ণলাভের যন্ত্রমাত্র, তাহারা ৪৭ক ২৬৯ফ মাত্র, তাহারা জড় যান্ত্রিকতার যন্ত্রকাঠামোর ক্ষুদ্র ক্ষুদ্র অঙ্গমাত্র …………মনুষ্যত্ব, মানবতা এই যন্ত্রবন্ধনে পীড়িত ও অবমানিত। জীবনের প্রকাশ সেই যক্ষপুরীতে নাই। প্রেম ও সৌন্দর্য্য হইতেছে জীবনের প্রকাশের সম্পূর্ণ রূপ—নন্দিনী তাহার প্রতীক; এই নন্দিনীর আনন্দস্পর্শ রাজা পান নাই তাঁহার লোভের মোহে, সন্ন্যাসী পান নাই তাঁহার ধর্ম্ম-সংস্কারের মোহে, মজুররা পায় নাই অত্যাচার ও অবিচারের লোহার শিকলে বাঁধা পড়িয়া, পণ্ডিত পায় নাই তাহার পাণ্ডিত্যের এবং দাসত্বের মোহে। এই যক্ষপুরীর লোহার জালের বাহিরে প্রেম ও সৌন্দর্য্যের প্রতীক, প্রাণ-শক্তির প্রতিমূর্ত্তি নন্দিনী হাতছানি দিয়া সকলকে ডাকিল, যক্ষপুরীর কারাগারের ভিতরে এক মুহূর্ত্তে সকলে চঞ্চল হইয়া উঠিল, মুক্ত জীবনানন্দের স্পর্শ সকলের দেহে মনে লাগিল………। রাজা নন্দিনীকে পাইতে চাহিলেন যেমন করিয়া তিনি সোনা আহরণ করেন তেমন করিয়া, শক্তির বলে কাড়িয়া লইয়া পাওয়ার মতন করিয়া, ধরিয়া ছুঁইয়া পাওয়ার মতন করিয়া; কিন্তু তেমন করিয়া প্রেম ও সৌন্দর্য্যকে লাভ করা যায় কি? নন্দিনীকে তিনি তাই পাইয়াও পান না…………এমন যে মোড়ল সে-ও বিচলিত হইল; সে-ও নন্দিনীকে ভালবাসিল, কিন্তু তাহা প্রকাশ পাইল বিরোধের মধ্য দিয়া ………এই জীবনানন্দের রূপ দেখিয়া, প্রাণপ্রাচুর্য্যের

মধ্যে বাঁচিবার জন্য সকলেই ব্যাকুল হইয়া জালের বাহিরের দিকে হাত বাড়াইল। নন্দিনী রঞ্জনকে ভালবাসে, নন্দিনীই রঞ্জনের মধ্যে এই প্রেম জাগাইয়াছে; কিন্তু সে তো যন্ত্রের বন্ধনে বাঁধা এবং সেই যন্ত্রই শেষ পর্য্যন্ত তাহাকে বিনাশ করিয়া প্রেমকে জীবন হইতে বিচ্ছিন্ন করিয়া দিল, জীবনের সঙ্গতি নষ্ট করিয়া দিল।·········নন্দিনীর প্রেমাস্পদ বলি হইল যন্ত্রিকতার যূপকাষ্ঠে এবং তাহারই মধ্য দিয়া জীবন হইল জয়ী আবার প্রেমকেই সন্ধান করিয়া ফিরিয়া পাইবার জন্য।" ( রবীন্দ্র সাহিত্যের ভূমিকা—১৫৬ পৃষ্ঠা )।

তারপর—

( গ ) সমালোচক বন্ধু অজিতবাবু নাটকখানির অন্তর্নিহিত ভাব-সত্তাকে এইরূপে দেখিয়াছেন :— 'রক্তকরবী'র যক্ষপুরীও এক অতিকায় অজগরের ন্যায় সুখ-স্বাচ্ছন্দ্যে লালিত ক্ষুদ্র মানবাত্মাগুলিকে গ্রাসে গ্রাসে তাহার গহ্বরের মধ্যে চালান করিয়া দিতেছে, তাহাদের বাহিরে আসিবার পথ চিরতরে রুদ্ধ হইয়া যাইতেছে। পতঙ্গ যেমন বহ্নির রূপে আকৃষ্ট হইয়া তাহার মধ্যে নিজেদের সর্ব্বনাশ সাধন করিয়া বসে, পল্লীর স্বাধীন কৃষিও তেমনি আপাত-লোভনীয় ধনকণার আকর্ষণে নিজেদের রক্তলোভী যন্ত্রদানবের কাছে নিঃশেষ করিয়া দিতেছে। সোনার থলি মানুষের কাছে পরম লোভনীয় সন্দেহ নাই; কিন্তু সেই থলি ক্রমাগত বড়ো হইয়া যখন গুরুভারী বোঝার ন্যায় তাহার কাঁধে চাপিয়া বসে তখন সে ক্লান্ত পীড়িত হইয়া এই বোঝা হইতে নিষ্কৃতি পাইতে চায়। যক্ষপুরীর রাজাও যেন স্বারোপিত ভার হইতে মুক্তি-প্রয়াসী হইয়া উঠিয়াছে। আধুনিক ধনতন্ত্রী যন্ত্রসর্ব্বস্ব সভ্যতার মর্ম্মপীড়া এই রাজার মধ্যে পরিস্ফুট হইয়াছে। প্রাণময়ী রস-নির্ঝ'রিনী নন্দিনী যেন জড় দেবতার অচল সিংহাসন টলাইয়াছে।·········ধনদানব রাজা, তত্ত্বসর্ব্বস্ব অধ্যাপক, ধর্ম্মাভেকধারী গোঁসাই, ক্ষমতাপন্ন সর্দ্দার—ইহারা নন্দিনীর প্রাণশক্তিকে ধ্বংস করিতে চাহিয়াছে, কিন্তু পারে নাই। প্রভাতের স্নিগ্ধ কম্পমান আলোক-

রশ্মির ন্যায় ইহা ফাঁক-ফুকর দিয়া সকলের ঘরে প্রবেশ করিয়া অতি মমতাময় করস্পর্শে সকলকে জাগাইয়া তুলিয়াছে।" (বাঙ্গালা নাটকের ইতিহাস, পৃষ্ঠা ২৫৭)।

উল্লিখিত তত্ত্ব-বিশ্লেষণ সম্বন্ধে কোন মন্তব্য করার আগে নাটকখানির কথা-বস্তুর একটি রূপরেখা দেওয়া একান্ত দরকার। অন্যথা ভাব-সত্তার আসল রূপটি—পরিপূর্ণ রূপটি, অস্পষ্ট থাকিবে বলিয়াই মনে হয়। বর্ণিত বিষয় হইতে যথার্থ ব্যঞ্জনা কি পাওয়া যায়, তাহাই অনুসন্ধান করা যাক।

## রক্তকরবীর কথাবস্তু

যক্ষপুরীতে, যেখানে শ্রমিকদল মাটির তলা হইতে সোনা তুলিবার কাজে নিযুক্ত—বালক-শ্রমিক কিশোর নন্দিনীকে ডাকে—ফুল তুলিয়া আনিয়া দিতে চাহে, কারণ সারাদিনের কাজের ফাঁকে—একটু সময় চুরি করিয়া নন্দিনীকে ফুল আনিয়া দিতে পারার মধ্যেই সে বাঁচার আনন্দ অনুভব করে। নন্দিনী কিশোরকে সতর্ক করে—"ওরে কিশোর, জান্‌তে পারলে যে ওরা শাস্তি দেবে।"

কিশোর শাস্তির বিনিময়েও বাঁচার আনন্দ পাইতে চাহে; সে জোর গলায় বলে—'ওদের মারের মুখের উপর দিয়েই রোজ তোমাকে ফুল এনে দেব।' কিশোরপ্রাণই মুক্তির আনন্দে—বাঁচার আনন্দে প্রথম সাড়া দেয়।

অধ্যাপক—যিনি পাণ্ডিত্যের জালের পিছনে 'মানুষের অনেক খানি বাদ দিয়া'—বস্তুতত্ত্বের গহ্বরের মধ্যেই বেশী সময় থাকেন, তিনিও নন্দিনীর প্রতি আকৃষ্ট হন—নন্দিনীকে দেখিলেই তাঁহার মনটা নড়িয়া উঠে—বিস্ময়-মুগ্ধ হইয়া উঠে। অধ্যাপক উপলব্ধি করেন, নন্দিনীর সঙ্গে যে দরকার সে ঠিক

ব্যবহারিক দরকার নয়—দরকারের সীমা যেখানে শেষ হইয়াছে, সেখান হইতেই যেন নন্দিনীলোকের সীমারম্ভ। দরকারের সন্ধানে ছুটিয়া মানুষ কেবল ধূলোর সোনাই পায়, কিন্তু নন্দিনী যে আলোর সোনা। অধ্যাপক নন্দিনীর স্বরূপ ব্যাখ্যা করেন—যক্ষপুরে তুমি সেই 'আচমকা আলো।' (অধ্যাপক না-বলার মধ্যেই যেন এই কথা বলেন—ন চিত্তেন তর্পনীয়ো মনুষ্যঃ)। নন্দিনীর প্রশ্নের উত্তরে অধ্যাপক যক্ষপুরীর সাধনার স্বরূপও প্রকাশ করেন—জানান অর্থ-শক্তিকে বশীভূত করার সাধনাই সেখানে একমাত্র সাধনা—'সোনার তালের তালবেতালকে বাঁধতে পারলে পৃথিবীকে পাব মুঠোর মধ্যে'। নন্দিনীও রাজার প্রকৃতিকে আঙ্গুল দিয়া দেখায়—"তোমাদের রাজাকে এই একটা অদ্ভুত জালের দেয়ালের আড়ালে ঢাকা দিয়ে রেখেছ সে-যে মানুষ পাছে সে-কথা ধরা পড়ে"। রাজার ঐ মানুষটিকে উদ্ধার করিবার ইচ্ছাও নন্দিনী প্রকাশ করে। রাজার মানুষছাঁকা ভয়ংকর প্রতাপকে—যাহাকে যক্ষপুরীর লোকে রাজার মহিমা বলিয়া মনে করে—নন্দিনী 'বানিয়ে তোলা কথা' বলিলে অধ্যাপক তাহাতে সায় দেন—ধনী-দরিদ্রের আসল পরিচয়টা প্রকাশ করিয়া দেন—'বানিয়ে-তোলা কাপড়েই কেউ বা রাজা, কেউ বা ভিখিরী'। নন্দিনী অধ্যাপকের বদ্ধতার প্রতিও দৃষ্টি আকর্ষণ করে, বলে—'তুমিও তো···দিনরাত পুঁথির মধ্যে গর্ত খুঁড়েই চলেছ।' নন্দিনী বোধ হয় বলিতে চাহে—শ্রমিকরা যেমন বস্তুর পিছনে—সোনার পিছনে ছুটিয়া ছুটিয়া মুক্তির আনন্দকে হারাইয়া বসিয়াছে, অধ্যাপকও তেমনি বস্তুতত্ত্বের পিছনে ছুটিয়া ছুটিয়া অবকাশের আনন্দকে—মুক্তির আনন্দকে, সহজ-সুখের আনন্দকে হারাইয়া বসিয়াছে। নন্দিনীকে অধ্যাপক ঘরের মধ্যে আহ্বান করেন। কিন্তু নন্দিনী জানায়—তাহার সঙ্কল্প আরো বড়—"আমি এসেছি তোমাদের রাজাকে তার ঘরের মধ্যে গিয়ে দেখব। জালের বাঁধা নন্দিনী মানে না—মানিতে চাহেও না। সে আসিয়াছে ঘরের

মধ্যে ঢুকতে। নন্দিনীর হঠাৎ একটা প্রশ্ন জাগে—"এরা আমাকে এখানে নিয়ে এল, রঞ্জনকে সঙ্গে আনলে না কেন?" অধ্যাপক বুঝাইয়া দেন—সব জিনিষকে টুকরো টুকরো করে আনাই এদের পদ্ধতি, অধ্যাপকের বলিবার কথা বোধ হয় এই—ইহারা আনন্দ না চাহে—মুক্তি না চাহে এমন নহে, কিন্তু ইহারা আনন্দকে চাহে অথচ প্রাণকে অস্বীকার করে, জানে না যে প্রাণকে চাপিয়া মারিয়া, পিষিয়া মারিয়া আনন্দকে পাওয়া যায় না। নন্দিনী রঞ্জনের মহিমা জানায়—বলে 'রঞ্জনকে এখানে আনলে এদের মরা পাঁজরের ভিতর প্রাণ নেচে উঠবে।······রঞ্জন বিধাতার সেই হাসি।' 'রঞ্জন যেমন হাসতেও পারে, তেমনি ভাঙতেও পারে'। নন্দিনী অধ্যাপককে জানায়—'আজ রঞ্জনের সঙ্গে আমার দেখা হবে'। অধ্যাপক আর বেশী সময় মুক্তির আনন্দে থাকিতে সাহস করেন না, নন্দিনীকে সতর্ক করিয়া দিয়া—'যেখানকার লোকে দস্যুবৃত্তি করে মা বসুন্ধরার আঁচলকে টুকরো টুকরো করে ছেড়ে না,' সেইখানে যাইতে অনুরোধ করেন—আর একটি অনুরোধও করেন—রক্তকরবীর কঙ্কন হইতে একটি ফুল খসাইয়া দেওয়ার জন্য—তাঁহার দৃঢ় ধারণা—"ওই রক্ত-আভায় একটা ভয়-লাগানো রহস্য আছে, শুধু মাধুর্য্য নয়।" নন্দিনী রক্তকরবীর ধারণের রহস্য প্রকাশ করে—"রঞ্জনের ভালোবাসার রঙ রাঙা, সেই রঙ গলায় পরেছি, বুকে পরেছি, হাতে পরেছি"। নন্দিনী অধ্যাপককে প্রাণের স্পর্শের নিদর্শনস্বরূপ একটি ফুল দেয়। অধ্যাপক প্রস্থান করে।

সুড়ঙ্গ খোদাইকর গোকুল নন্দিনীকে কিছুতেই বুঝিতে পারে না—কেবল প্রশ্ন করে "তুমি কে"। নন্দিনী বলে যে, সে যাহা তাহাই, সহজ ভাবে তাহাকে না বুঝিতে পারিলে সে অবোধ্যই—( যঃ পশ্যতি সঃ পশ্যতি )—অথচ না বুঝিলেও গোকুলের ভাল ঠেকে না—গোকুলের মধ্যেও মুক্তির আনন্দের জন্য একটা অবোধপূর্ব্ব অভীপ্সা। গোকুলের প্রাণে যত চাঞ্চল্য

জাগে, তত গোকুল নন্দিনীকে সন্দেহ করে—অবিশ্বাস করে। গোকুলের মনে হয়—নন্দিনী যেন "রাঙা আলোর মশাল"। গোকুল নির্ব্বোধদের 'সাবধান' করিতে প্রস্থান করে।

এইবার নন্দিনী জালের দরজায় ঘা দিয়া ডাকে—'শুনতে পাচ্ছ?' রাজা সাড়া দেন—'শুনতে পাচ্ছি······বারে বারে ডেকো না, আমার সময় নেই, একটুও নেই।' নন্দিনী আবেদন জানায়—'খুশি নিয়ে তোমার ঘরের মধ্যে যেতে চাই'—নন্দিনী রাজাকে মুক্তির আনন্দ দিতে চায়, রাজা প্রত্যাখ্যান করেন—শূন্যতার শোভা লইয়াই তিনি থাকিতে চাহেন।

নন্দিনী রাজাকে প্রকৃতির ডাকে সাড়া জাগাইতে, প্রকৃতির সহিত সহজ যোগ স্থাপন করিতে, মাঠে লইয়া যাইতে চাহে; রাজা স্বীকার করেন—'সহজ কাজই আমার কাছে শক্ত'। নন্দিনী রাজার অদ্ভুত শক্তি দেখিয়া মুগ্ধ হয়, কিন্তু সে শক্তির সহিত আনন্দের কোন যোগ নাই যে। নন্দিনী নিষ্প্রাণ শোষণপরায়ণ শক্তির কার্য্য-ফলকে রাজার সম্মুখেই বর্ণনা করেন—স্পষ্টভাবেই বলেন, "কানা রাক্ষসের অভিসম্পাত নিয়ে আস······দেখছ না এখানে সবাই যেন কেমন রেগে আছে কিংবা সন্দেহ করছে কিংবা ভয় পাচ্ছে······ খুনোখুনি কাড়াকাড়ির অভিসম্পাত·· ···রাজা শাপ সম্বন্ধে সচেতন নহেন কিন্তু শক্তি সম্বন্ধে খুবই সচেতন—গর্ব্বিতও। নন্দিনীকে জিজ্ঞাসা করেন— 'আমার শক্তিতে তুমি খুশী হও নন্দিনী'? নন্দিনী—প্রাণ পূজারিণী। শক্তি দেখিয়া খুশি না হইয়া সে পারে না; কিন্তু শক্তি যখন পৃথিবীর খুশীকে আত্মসাৎ করিয়া—আচ্ছন্ন করিয়া, শুধু প্রতাপ রূপেই প্রকাশ পায় সেই শক্তির সহিতই নন্দিনীর বিরোধ। নন্দিনী এই কারণেই রাজাকে আলোতে বাহির হইতে, মাটির উপর পা দিতে এবং পৃথিবীকে খুশী করিতে অনুরোধ করে।

নন্দিনী বোধ হয় রাজশক্তিকে শোষণ-ধর্ম্ম ত্যাগ করিয়া, পালন-ধর্ম্মে দীক্ষিত হইতে বলেন—রাজশক্তির সহিত প্রজার সহজ ও আন্তরিক যোগ, প্রেমের যোগ স্থাপন করিতে বলেন। রাজা কিন্তু শক্তিবলেই সবকিছু লাভ করিতে চাহেন—এমন কি মুক্তির ও সৌন্দর্য্যের আনন্দকেও—নন্দিনীকেও। নন্দিনীকে বলেন· "আমি তোমাকে উলটিয়ে পালটিয়ে দেখতে চাই, না পারি তো ভেঙেচুরে ফেলতে চাই।"

রাজা নন্দিনীর মুখে নিজের মহিমাকে আস্বাদন করিতে চাহেন—জিজ্ঞাসা করেন—'আমাকে কী মনে কর বলো'। নন্দিনী উত্তর করে—'মনে করি আশ্চর্য্য······দেখে আমার মন নাচে'। রঞ্জনের প্রতি কথা রাজার মনে পড়ে—নন্দিনীকে যে রঞ্জনই সহজ আকর্ষণে প্রেমে বন্দী করিয়াছে। রঞ্জনকে দেখিয়া নন্দিনীর মন যে ভাবে নাচে, ইহাও কি সেই নাচ? নন্দিনী রাজার সন্দেহ দূর করেন—'সে-নাচের তাল আলাদা' রাজার মর্ম্মে উপলব্ধ, হয়—"আমার মধ্যে কেবল জোরই আছে, রঞ্জনের মধ্যে আছে যাদু"। বুঝাইয়াও বলেন—"দুর্গমের থেকে হীরে আনি, মাণিক আনি, সহজের থেকে ওই প্রাণের জাদুটুকু কেড়ে আনতে পারিনে"।

রাজা নন্দিনীর প্রশ্নের উত্তরে নিজের দুর্ব্বলতা ও দীনতা প্রকাশ করেন—আক্ষেপ করেন—'শক্তি যতই বাড়াই যৌবনে পৌছল না। তাই পাহারা বসিয়ে তোমাকে বাঁধতে চাই······হায় রে, আর-সব বাঁধা পড়ে কেবল আনন্দ বাঁধা পড়ে না।' রাজার কথার তাৎপর্য্য—শক্তি যতই বৃদ্ধি পাক, সহজ-আকর্ষণ যৌবনের ধর্ম্ম তাহাতে আসে না, আনন্দকে বাঁধা যায় না—সহজ-আকর্ষণেই লাভ করিতে হয় ( যমেব এষো বৃণুতে )।

রাজা তাহার তপ্ত, রিক্ত এবং ক্লান্ত অন্তর-সত্তাটিকে মেলিয়া ধরেন—ভিতরে-ভিতরে-ব্যথিয়ে-উঠা হৃদয়টিকে বিশ্লেষণও করেন—"শক্তির ভার নিজের অগোচরে···নিজেকে পিষে ফেলে···।" রাজা উপলব্ধি করেন—

সহজই সুন্দর, নন্দিনী সহজ, তাই সে সুন্দর। রাজার মধ্যে সঙ্কল্প জাগে—'বিধাতার সেই বদ্ধ মুঠো আমাকে খুলতেই হবে।' রাজা সুন্দরের স্পর্শ লাভ করিতে হাত বাড়াইয়া দেন। কিন্তু সুন্দরকে "সব দিয়ে"ই যে লাভ করিতে হয়। নন্দিনী রঞ্জনের কথা তুলিলে—রাজা অসহিষ্ণু হইয়া উঠেন। আদেশ করেন—"যাও, তুমি চলে যাও—নইলে বিপদ ঘটবে।" নন্দিনী জানাইয়া যায়—"রঞ্জন আসবে, আসবে, আসবে—কিছুতে তাকে ঠেকাতে পারবে না"

খোদাইকর ফাগুলাল ও তাহার স্ত্রী চন্দ্রা আলাপ করে—শ্রমিক-জীবনের অবসন্ন অবসরের চিত্র ফুটাইয়া তোলে। 'যক্ষপুরে কাজের চেয়ে ছুটি বিষম বালাই' যে। সহজ আনন্দের বরাদ্দ বদ্ধ বলিয়াই ছুটির অবসরটুকু হাটের মদের মাতলামি দিয়া পূর্ণ করিতে চাহে। চন্দ্রা ফাগুলালকে সাবধান করিয়া দেয়—বিশুকে নন্দিনীতে পাইয়াছে, কাহাকে কখন পাইবে না পাইবে বলা যায় না। বিশু প্রবেশ করে গান করিতে করিতে। চন্দ্রা বিশুর "স্বপন-তরীর নেয়ে"কে চিনে—বলে 'তোমার সেই সাধের নন্দিনী।' প্রবেশ করে—গোকুল খোদাইকর। তাঁহারও নন্দিনীকে ভালো ঠেকে না। কাজের রাজ্যে কিছুই করে না, তাই তো খট্‌কা লাগে। চন্দ্রাও নন্দিনীকে ভালো চোখে দেখে না—দুঃখের জায়গায় 'অষ্টপ্রহর কেবল সুন্দরিপনা করে।' যক্ষপুরী সুন্দরের উপর অবজ্ঞা ঘটাইয়া দেয়—বিশু বলে 'এইটেই সর্ব্বনেশে'। ফাগুলালের প্রশ্নের উত্তরে বিশু মদ খাওয়ার 'কেন'কেও ব্যাখ্যা করে—সকল কথার মধ্য দিয়া এই কথাই বলে যে—প্রাণের জন্য মদ চাইই চাই—সহজ মদের বরাদ্দ বন্ধ হইয়া গেলেই অন্তরাত্মা হাটের মদ লইয়া মাতামাতি করে। আনন্দের কামনা সহজাত যে!

বিশু আরো স্পষ্টভাবে বুঝাইয়া দেয়—'একদিকে ক্ষুধা মারছে চাবুক, তৃষ্ণা মারছে চাবুক, তারা জ্বালা ধরিয়েছে—বলছে, কাজ করো। অন্যদিকে

বনের সবুজ মেলেছে মায়া, রোদের সোনা মেলেছে মায়া, ওরা নেশা ধরিয়েছে—বল্‌ছে, ছুটি ছুটি ছুটি।' এই ছুটিই প্রাণের মদ। এই খোলা মদের আড্ডায় যাহারা যোগ দিতে পারে না, তাহারাই কয়েদখানার চোরাই মদের টানে ছুটে।—বিশু বলে 'আমাদের না আছে আকাশ না আছে অবকাশ, তাই বারো ঘণ্টার সমস্ত হাসি গান সূর্য্যের আলো কড়া করে চুঁইয়ে নিয়েছি এক চুমুকের তরল আগুনে'। শ্রমিকদের অবকাশহীন এবং সহজ-আনন্দহীন জীবনের অবসন্ন অবসরটুকু মাতলামিতে পূর্ণ করিবার হেতু বিশু বিশ্লেষণ করে।

চন্দ্রার প্রশ্নের উত্তরে বিশু নারীর সোনার লোভের প্রভাব ও পরিণামও ব্যাখ্যা করে—বলে 'তোমার সোনার স্বপ্ন ভিতরে ভিতরে ওকে চাবুক মারে, সে চাবুক সর্দ্দারের চাবুকের চেয়েও কড়া'। বিশু বোধ হয় বলিতে চাহে—পুরুষের দাসত্বের মূলে নারীর বাসনারও একটা বড় অংশ আছে। পুরুষ নারীর স্বপ্ন-সাধ মিটাইয়াই নিজের পুরুষকারকে আস্বাদন করে—নারীর সোনার স্বপ্নসাধ মিটাইতে যাইয়াই পুরুষ বেশী করিয়া সোনার ফাঁদে আপনাকে ধরা দেয়। বিশু একথাও বলে—"আজ যদি-বা দেশে যাও টিকতে পারবে না, কালই সোনার নেশায় ছুটে ফিরে আসবে, আফিমখোর পাখি যেমন ছাড়া পেলেও খাঁচায় ফেরে"। বিশু, চন্দ্রা ও ফাগুলালের কথায় প্রকাশ পায়—"যক্ষপুরীর কবলের মধ্যে ঢুকলে তার হাঁ বন্ধ হয়ে যায়—শ্রমিকরা যাহাকে আদর করে, সর্দ্দারদের দৃষ্টি সেখানেই পড়ে—যক্ষপুরে 'মানুষ'কে সংখ্যায় পরিণত করা হইয়াছে—'গাঁয়ে ছিলুম মানুষ এখানে হয়েছি দশ-পঁচিশের ছক, বুকের উপর দিয়ে জুয়াখেলা চলেছে'—স্বৈরাচারী শাসনে—'কোন্ কথার টিকে কোন্ চালে আগুন লাগায় কেউ জানে না।'

সর্দ্দার প্রবেশ করেন—পয়োমুখ কিন্তু বিষকুম্ভ। চন্দ্রাকে নাতনী বলিয়া খাতির দেখান—বিশুকে কটাক্ষও করেন। বিশুও উত্তর দিতে ছাড়ে না—

'তোমাদের এলেকায় নাচানো ব্যবসা কত সাংঘাতিক তার মোটা মোট! দৃষ্টান্ত দেখেছি, এমন হয়েছে সাদা চালে চলতেও পা কাঁপে'। সর্দ্দার সুখবর দেন—কেনারাম গোঁসাইকে নিয়োগ করা হইয়াছে—ভালোকথা শুনাইবার জন্য।

গোঁসাই প্রবেশ করেন—ভাড়াটিয়া প্রসাদলোভী প্রচারক ও ধর্ম্মোপদেষ্টা। অধর্ম্মকে শাস্ত্রের বচনের আড়ালে ধর্ম্ম বলিয়া চালাইয়া দেওয়ার জন্যই এই গোঁসাই। বিশেষতঃ শোষণের বিরুদ্ধে যে স্বাভাবিক ক্ষোভ মাথা তুলিতে চাহে, সেই ক্ষোভকে পরলোকের ভয় ও পুরস্কারের লোভ দেখাইয়া প্রশমিত করার উদ্দেশ্যেই গোঁসাই নিযুক্ত। ধনতন্ত্রের হাতে-ধরা-দেওয়া পুরোহিত এই গোঁসাই। শোষিত শ্রমিকদের ধর্ম্মের দোহাই দিয়া অবিচলিত রাখাই ইহার একমাত্র উদ্দেশ্য। হরিনাম দিযাই ইনি ক্ষুধা-তৃষ্ণার ক্ষোভ শমণ করিতে সচেষ্ট। ফাগুলাল ভণ্ডামির বিরুদ্ধে প্রতিবাদ করে, কিন্তু চন্দ্রা পরকাল খোয়াবার ভয়ে স্বামীকে তিরস্কার করে। শেষ পর্যন্ত সর্দ্দার নিজেই ভার নেন—ধর্ম্মনীতির কবলের মধ্যে যখন যাইতে চাহে না, তখন দণ্ডনীতিই চালানো বাঞ্ছনীয়। বিশু অনেকটা নির্ভীক—প্রাণবান, সর্দ্দারকে স্মরণ করাইতে ভুলে না—শাস্ত্রমতে অবতারের বদল হয়। 'কূর্ম্ম হঠাৎ বরাহ হবে উঠে, বর্ম্মের বদলে বেরিয়ে পড়ে দন্ত, ধৈর্য্যের বদলে গোঁ'। বিশু যেন বলিতে চাহে—যে শ্রমিকরা মাথার ঘাম পায়ে ফেলিয়া, সমাজকে ধারণ করিয়া আছে, ভোজ্য ও ভোগ্য যোগাইয়া থাকে, তাহারা কি চিরকালই 'কূর্ম্ম' হইয়া থাকিবে? তাহা নহে। প্রাণের স্পন্দন জাগিলেই তাহারা বিদ্রোহ করিবে।

এখানেই বিশু চন্দ্রাকে জানায়—'ওরা ঠিক করেছে এবার থেকে এখানে কারিগরের সঙ্গে তাদের স্ত্রীরা আসতে পারবে না' অর্থাৎ নারীর প্রেমের স্পর্শ হইতেও শ্রমিকদের দূরে রাখিবার প্রাণকে একেবারে পিষিয়া মারিবার

ষড়যন্ত্র হইয়াছে। বিশু নন্দিনীর ডাক শুনে—চন্দ্রা জানিতে চায়—'কোন্ সুখে ও তোমাকে ভুলিয়েছে' বিশু চন্দ্রাকে বুঝায়—যে দুঃখকে ভোলার মত দুঃখ আর নাই। সেই দুঃখেই নন্দিনী তাহাকে ভুলাইয়াছে। এই দুঃখ 'দূরের পাওনাকে নিয়ে আকাঙ্ক্ষার যে-দুঃখ সেই দুঃখ, নন্দিনীর মধ্যে সেই চিরদুঃখের দূরের আলোটির প্রকাশ।' চন্দ্রা এ সব নিগূঢ় তত্ত্ব না বুঝিলেও অভিজ্ঞতা হইতে এইটুকু বুঝিয়াছে—"যে মেয়েকে তোমরা যত কম বোঝ, সেই তোমাদের তত বেশী টানে।"

নন্দিনী আসে বিশুর কাছে। বিশু উপলব্ধি করে—"আমার মধ্যে এখনো আলো দেখা যাচ্ছে।" নন্দিনীর কাছে সে প্রকাশ করে, "তুমি আমার সমুদ্রের অগম পারের দূতী", নন্দিনীও প্রকাশ করে রঞ্জন কি ভাবে তাহাকে জিতিয়া লইয়াছে। রঞ্জন "প্রাণ নিয়ে সর্ব্বস্ব পণ করে···হারজিতের খেলা খেলে। সেই খেলাতেই···জিতে নিয়েছে।"

বিশুর ইতিহাসও জানা যায়—বিশুও একদিন প্রাণ লইয়া সর্ব্বস্ব পণ করিয়া হারজিতের খেলা খেলিত, কিন্তু কী মনে করিয়া প্রাণের সহজ সাধনার ভিড থেকে একলা বাহির হইয়া গিয়াছিল। বিশুর তরী হাওযায় হাওয়ায় 'অচেনার ধারে' যাইয়া উপস্থিত, আবার সেখান হইতে, একটি মেয়ের আকর্ষণে বাঁধা পড়িয়া বিশু যক্ষপুরীতে আসিয়া আবদ্ধ হইয়া পড়িয়াছে। বিশুর সোনার শিকল ভাঙ্গিবেই—সঙ্কল্প করে নন্দিনী। আর নন্দিনী রাজার ঘরে ভিতরে যাইয়া যে অভিজ্ঞতা হইয়াছে, তাহাও ব্যক্ত করে। রাজা সব কিছুকেই স্পষ্টভাবে জানিতে চায়। যাহা সে বুঝিতে পারে না তাহা উহার মনকে ব্যাকুল করে। বিশুর কথায় সর্দ্দারকেও চেনা যায়। সর্দ্দার—'প্রাণকে শাসন করবার জন্তেই প্রাণ দিয়েছে দুর্ভাগা।'

সর্দ্দারও প্রবেশ করেন। বিশু স্পষ্ট ভাষায় সর্দ্দারের মুখের পরেই বলে—"তোমাদের দুর্গ থেকে কী করে বেরিয়ে আসা যায় পরামর্শ করছি"। সর্দ্দার

বিস্মিত। নন্দিনী সর্দ্দারকে রঞ্জনকে আনিয়া দেওয়ার প্রতিশ্রুতি স্মরণ করাইয়া দেয়। সর্দ্দার বলে—'আজই তাকে দেখতে পাবে।'

নন্দিনী রাজাকে ডাকে—অনুরোধ করে—"ঘরের মধ্যে যেতে দাও, অনেক কথা আছে।" রাজা বলেন, 'এখনও সময় হয়নি।'

নন্দিনীর সাথী বিশু—সে গান গায়। রাজা সহিতে পারেন না সাথীকে, তাহার কোন সঙ্গী নাই যে। রাজা আজ যেন শুধু টিকিয়া থাকিতেই চাহেন না, বাঁচিয়া থাকিতে চাহেন, তাই তিন-হাজার-বছর-টিকিয়া থাকা মরা ব্যাঙটাকে মুক্ত করিয়া দিয়াছেন। রাজা রঞ্জন ও নন্দিনীকে একসঙ্গে দেখিতে চাহেন—ঘরের ভিতরে অর্থাৎ ধরা-ছোঁয়ার মধ্যে আনিয়া জানিতে চাহেন। নন্দিনী রাজাকে বুঝাইতে চাহে, এমন কিছু আছে যাহাকে মন দিযা জানা যায় না, শুধু প্রাণ দিয়াই উপলব্ধি করা যায়। রাজার ঠকিবার ভয়—যাহা জানার গণ্ডীর বাহিরে, তাহাকে বিশ্বাস করিতে তাহার সাহস হয় না। তবু রাজা রক্তকরবীর গুচ্ছটা চাহেন, না চাহিযা পারেন না। না-পাওয়া সৌন্দর্য্যকে ছিঁড়িয়া নষ্ট করিবার ইচ্ছা জাগে, আবার পাওয়ার ইচ্ছাটা স্থগিত থাকে। রাজা নন্দিনীকে ভয় দেখান, রঞ্জনকে দলিয়া ধূলোর সঙ্গে মিলাইযা দিলে কী হইবে। ভয়ংকর সাজিবার মোহ তাহার সমান বলবান। নন্দিনী স্পষ্টভাষায় রাজ-মহিমাকে বিশ্লেষণ করে, প্রমাণ করে যে, যাহারা ভয় দেখাবার ব্যবসা করে, সেই সব লোকই জাল দিযা ঘিরিয়া রাখিযা রাজাকে অদ্ভুত সাজাইয়া রাখিয়াছে, রাজা একটা 'জুজুর পুতুল' মাত্র। নন্দিনী রাজাকে বুঝাইয়া দেয়, ভয় দেখাইয়া রাজ-মহিমা রাখা অসম্ভব। বলে—"এতদিন যাদের ভয় দেখিয়ে এসেছ, তারা ভয় পেতে একদিন লজ্জা করবে।" সে যেন বলিতে চাহে—ভয় দেখাইয়া, নিষ্ঠুরতা করিয়া রাজ-মহিমা অক্ষুণ্ণ রাখা অসম্ভব। যখনই ভয়ার্ত্তদের মধ্যে—নিষ্পীড়িতদের প্রাণ জাগিয়া উঠিবে, তখনই রাজ-মহিমার অবসান ঘটিবেই ঘটিবে। নন্দিনীর কথা শুনিয়া রাজা

রাজ-অহংকারে গর্জ্জন করিয়া উঠেন—তিনি যে কী নিষ্ঠুর তাহার সমস্ত প্রমাণ নন্দিনীর কাছে প্রত্যক্ষ দেখাইয়া দিতে তাহার ইচ্ছা জাগে! নন্দিনী চলিয়া যাইতে উদ্যত হয়। রাজার দীন-আত্মা ঐকান্তিক ব্যাকুলতা লইয়া ডাকে—'নন্দিনী'! নন্দিনী গান গাহে, কিন্তু রাজার বুকের মধ্যে যে বুড়ো ব্যাঙটা সকল রকম সুরের ছোঁয়াচ বাঁচাইয়া আছে, "গান শুনলে তার মরতে ইচ্ছা করে" বলিয়া, রাজা পলাইয়া যান। নন্দিনী বিশুকে জানায়—'আজ নিশ্চয় রঞ্জন আসবে'। বিশু নন্দিনীর অনুরোধে—'পথচাওয়ার গান' গায়।

সর্দ্দার ও মোড়ল সঙ্কল্প আঁটে—"রঞ্জনকে কিছুতেই আসতে দেওয়া চলবে না।" রঞ্জনকে লইয়া বড় মুসকিল—সে হুকুম মানিতে চাহে না—'মানুষটার ভয় ডর কিছুই নেই', সে কাজের রশি খুলিয়া দিয়া কাজকে নাচিয়া চালাইতে চায়। রঞ্জন বাঁধনের বশ নহে, কথায় কথায় সাজ বদল করে, চেহারা বদল করে।

ছোট্ট সর্দ্দার প্রবেশ করে—রঞ্জনকে বাঁধিতে চলে। সে ইহাও জানায় যে, মেজো সর্দ্দারের মনে রঞ্জনের ছোঁয়াচ লাগিয়াছে। সর্দ্দার রঞ্জনকে রাজার ঘরে পাঠাইবার আদেশ করে—নিজেও চলে।

এইবার দেখা দেন অধ্যাপক ও পুরাণবাগীশ। অধ্যাপক রাজার অন্তর্দ্বন্দ্বের রূপটি খুলিয়া বলেন এবং আভাস দেন—রাজা জ্ঞান-যোগের পর বিতৃষ্ণ হইয়া উঠিয়াছেন! রাজার কথা—জ্ঞান-যোগীর অশান্ত প্রশ্ন—"তোমার বিদ্যে তো সিঁধকাঠি দিয়ে একটা দেয়াল ভেঙে তার পিছনে আর একটা দেয়াল বের করেছে, কিন্তু প্রাণ পুরুষের অন্দরমহল কোথায়?" সেই জন্যই এই প্রশ্নের পাশ কাটাইতেই অধ্যাপক পুরাণবাগীশকে আনিয়াছে; উদ্দেশ্য—"ওকে পুরাণ আলোচনায় ভুলিয়ে রাখা যাক।" বস্তুতত্ত্ববিদ্যা বুদ্ধির গবাক্ষলণ্ঠনের আলোকে জগতকে অংশে-অংশে আলোকিত করে, কিন্তু যাহা কেবল অনুভবগম্য তাহাকে বুদ্ধি-যোগে পাওয়া যায় না বলিয়াই

বস্তুতত্ত্ব-বিদ্যা সীমাবদ্ধ। অধ্যাপককে নন্দিনী তাই আকর্ষণ করে—প্রাণের টান জাগাইয়া তুলে, ফলে তাহার পাকা হাড়েও ঠোকাঠুকি বাধে—তাহার বস্তুতত্ত্ব ধানীরঙের দিকে একটানা ছুটিয়া চলে রাজা অধ্যাপককে যেমন সহিতে পারেন না, পুরাণবাগীশকেও তাহার ভালো না। সর্দ্দার জানায় —'রাজা বলে পুরাণ বলে কিছু নেই, বর্তমানটাই কেবল বেড়ে বেড়ে চলেছে।'

এমন সময় নন্দিনী দ্রুত প্রবেশ করে—চোখের সম্মুখে ভয়ানক দৃশ্য—মনে হয় যেন প্রেতপুরীর দরজা খুলিয়া গিয়াছে। প্রহরীদের সঙ্গে রাজার এঁটো—মাংস-মজ্জা-মন-প্রাণ-হীন কতকগুলি একদা-মানুষ কোথায় যেন যায় নন্দিনী দেখে—অনুপ আর উপমন্যু যে—ওই-যে শকলু তলোয়ার খেলোয়াড় —আখের-মত-চিবিয়ে-ফেলা কঙ্কু। নন্দিনী হতাশায় হাহাকার করে—"গেল গো, আমাদের গাঁয়ের সব আলো নিবে গেল।" অধ্যাপকের মনে পড়ে—"বড় হবার তত্ত্ব।" নন্দিনীকে বুঝায়—সেই অদ্ভুত শক্তির রাজা যাহার জমা, এই সকল কিম্ভূত তাহার খরচ। "ওই ছোটোগুলো হতে থাকে ছাই, আর ওই বুড়োটা জ্বলতে থাকে শিখা।" নন্দিনী এই ব্যবস্থাকে 'রাক্ষসের তত্ত্ব' বলিয়া ধিক্কার দেয়। কিন্তু অধ্যাপক তত্ত্বজ্ঞের দৃষ্টিতে দেখেন …"যেটা হয় সেটা হয়, তার বিরুদ্ধে যাও তো হওয়ারই বিরুদ্ধে যাবে।" নন্দিনী এই 'হওয়া'কে ধিক্কার দেয়—রাস্তার সন্ধান জানিতে চায়। অধ্যাপকের ধারণা—রাস্তা দেখাবার দিন এলে এরাই দেখাবে। অধ্যাপক বোধ হয় এই কথাই বলিতে চাহে যে, সর্ব্বহারাদের, শোষিতদের মধ্যে প্রাণের সাড়া জাগিলে, তাহারাই পথ কাটিয়া বাহির করিবে। নন্দিনী অস্থির উৎকণ্ঠায় রাজাকে ডাকে; কিন্তু রাজার সাড়া পাওয়া যায় না—'ভিতরকার কপাট পড়ে গেছে'। নন্দিনীর ভয় করে। রঞ্জনকে চিনাইয়া দিবার জন্য বিশু গিয়াছে কখন, এখনও যে সে আসে না। একদা-পালোয়ান

গজ্জুর আর্তনাদ শোনা যায়। অধ্যাপক গজ্জুকে গোড়াতেই সাবধান করিয়াছিলেন ‘এ রাজ্যে সুড়ঙ্গ খুদতে চাও তো এসো, মরতে-মরতেও কিছুদিন ‘বেঁচে থাকবে’…এ বড়ো কঠিন জায়গা। অধ্যাপক যক্ষপুরীর সমাজের প্রবৃত্তিটিও প্রকাশ করেন—‘ভালোর কথাটা এর মধ্যে নেই, থাকার কথাটাই আছে।’ নন্দিনী ‘শুধু থাকা’কে ধিক্কার দেয়, বলে ‘মানুষ হয়ে থাকবার জন্যে যদি মরতেই হয়, তাতেই বা দোষ কী!’ অধ্যাপকও বলেন, “থাকবার জন্যে মরতে হবে এ কথা যারা বলে তারাই থাকে।”

প্রবেশ করে পালোয়ান। সব পালোয়ানি নিঃশেষ, অথচ বাইরে থেকে চোটের দাগ দেখতেই পাবে না। পালোয়ান সর্দ্দারের পরে আক্রোশ প্রকাশ করে, সর্দ্দারের অভিসন্ধি ব্যক্ত করে—“সমস্ত পৃথিবীকে নিঃশক্তি করতে পারলে তবে ওরা নিশ্চিন্ত হয়”। নন্দিনীর প্রশ্নে সর্দ্দার নিজের অবস্থা, শোষণের অবস্থা জানায়—“ভিতরটা ফাঁপা হয়ে গেছে……শুধু জোর নয় একেবারে ভরসা পর্য্যন্ত শুষে নেয়!” নন্দিনী পালোয়ানকে বাসায় লইয়া যাইতে চাহে, কিন্তু সতর্ক অধ্যাপক সাহস করেন না—রাজদ্রোহের অপরাধের আশঙ্কা করেন। সর্দ্দারকে দেখিতে পাইয়াই অধ্যাপক প্রস্থান করেন, তবে যাইবার সময় সর্দ্দারের মনটাকেও বিশ্লেষণ করিয়া যান, ‘তুমি ভিতরে ভিতরে ওর মনের তারে টান লাগিয়েছ, যতই সুর মিলছে না, ততই কড়া হয়ে চেঁচিয়ে উঠছে।’

সর্দ্দার ও গোঁসাই প্রবেশ করেন। নন্দিনী পালোয়ানের একটা ব্যবস্থা করিতে গোঁসাইকে অনুরোধ করে। গোঁসাই ধনতন্ত্রে মানুষের প্রাণের মর্য্যাদা কতটুকু চমৎকারভাবে তাহা বুঝান—‘যে-পরিমাণ বাঁচা দরকার……সর্দ্দার নিশ্চয় ওকে সেই পরিমাণেই বাঁচিয়ে রাখবে।’ আর সঙ্গে সঙ্গে শোষক শ্রেণীর অভিপ্রায় ও ভণ্ডামির আবরণটাও আলোকিত করেন—“আমাদের

শ্রেণীর লোকের পরে ভগবান দুঃসহ দায়িত্ব চাপিয়েছেন, সেটা বহন করতে গেলে আমাদের ভাগে প্রাণের সারাংশ অনেকটা বেশী পরিমাণে পড়া চাই। ওদের খুব কম বাঁচলেও চলে, কেননা ওদের ভার লাঘবের জন্যে আমরাই বাঁচি।” আশ্চর্য্য! ‘নন্দিনীর সাহায্য লইতে পালোয়ানও ভয় পায়।’ ‘সর্দ্দার রাগ করবে’ এই ভয়ে পালোয়ান হ-ক্ষ পাড়ার মোড়লের ঘরে চলিয়া যায়—নন্দিনীর উপকারের হাতখানাও এড়াইতে চায়। নন্দিনী সর্দ্দারকে বিশু পাগলের সংবাদ জিজ্ঞাসা করে—গোঁসাই বলেন, ‘যেখানে যাক সবাই ভালোর জন্যে।’ নন্দিনী গোঁসাইয়ের জপমালা ধরিয়া টান দেয়—গোঁসাই অগত্যা প্রস্থান করেন। সর্দ্দার উত্তর করে—‘তাকে বিচারশালায় ডেকেছে’…। সর্দ্দার ইহাও ঘোষণা করে—“অনেককে টানবে তারপরে, শেষ বোঝাপড়া হবে তোমাতে আমাতে। বেশি দেরি নেই।” সর্দ্দার রঞ্জনের সঙ্গে নন্দিনীর মিলন কিছুতেই ঘটিতে দিবে না।

কিশোর আসিয়া সংবাদ দেয়—বিশুর সঙ্গে দেখা হবে। বিশুকে দেখাও যায়—তাহার হাতে হাতকড়ি। বিশু বন্ধনের মধ্যেই মুক্তির আনন্দ আস্বাদন করে। সত্যের মধ্যে মুক্তি পেয়েছি—এ বন্ধন তারি সত্য সাক্ষী……রঞ্জনের সঙ্গে মিলনের কামনা জানাইয়া বিশু নন্দিনীর নিকট বিদায় লয়।

চিকিৎসক এবং সর্দ্দার আসিয়া যথাক্রমে রাজার ভিতরকার এবং বাহিরকার সংবাদ জানায়। ‘ব্রত’ পাড়ার মোড়ল আসে—ধামা-ধরা—পদলেহী রাজসেবক মেজো সর্দ্দার আসিয়া অনেক বিষয়ে ‘কিন্তু’ তুলে—সর্দ্দারের মত রাজাকে ঠকানো সে কর্ত্তব্য মনে করে না, কেনারাম গোঁসাইকে সে নামাবলী ভেদ করিয়াই চিনিয়াছে—কেনারাম নাকি একপিঠে গোঁসাই, একপিঠে সর্দ্দার। সর্দ্দার বুঝিতে পারে—মেজো সর্দ্দারের রক্তের সঙ্গে সর্দ্দারির মিল হয় নাই এবং তাহার চোখে নন্দিনীর ঘোর লাগিয়াছে। কিন্তু

মেজো সর্দ্দারও সর্দ্দারকে নিজের চেহারা দেখিতে বলে, কারণ তাহার চোখেও কর্ত্তব্যের রঙের সঙ্গে রক্তকরবীর রঙ কিছু যেন মিশিয়াছে। সর্দ্দার ভাবে—'মনের কথা মন নিজেও জানে না।'

নন্দিনী প্রবেশ করে—চারিদিকে তাহার সিঁদুরে মেঘের রঙীন আভা। মনে হয়—"ওই-কি আমাদের মিলনের রঙ।" নন্দিনী রাজাকে ডাকে—'শোনো, শোনো, শোনো'। গোঁসাই আসিয়া অযাচিত ভাবে নন্দিনীর মঙ্গল চিন্তা করিতে দাঁড়ান। নন্দিনীকে ঠাকুরঘরে লইয়া যাইয়া নাম শোনাইতে চাহেন। নন্দিনী শুধু নাম লইয়া সন্তুষ্ট হইতে চাহে না। শুধু নাম লওয়ার শান্তিকে সে ধিক্কার দেয়। নন্দিনী গোঁসাইকেও ধিক্কার দেয়—'যাও, যাও, যাও। মানুষের প্রাণ ছিঁড়ে নিয়ে তাকে নাম দিয়ে ভোলাবার ব্যবসা তোমার।'

প্রবেশ করে ফাগুলাল ও চন্দ্রা—বিশুকে হারাইয়া তাহারা আত্মহারা। ফাগুলালের নন্দিনীকে আজ কেমনতর ঠেকিতেছে. চন্দ্রা তো তাহাকে রাক্ষসী মনে করে, ভৎ´সনাও করে—সর্ব্বনাশী বলিয়া। নন্দিনীর এক কথা—ও মুক্তি চায়, বিশুর কথাও বলে—'বিপদের তলায় তলিয়ে গিয়ে তবে মুক্তি'। ফাগুলাল প্রতিজ্ঞা করে—'বন্দীশালা চুরমার করে ভাঙব'। নন্দিনীও ফাগুলালের সঙ্গে যাইতে চাহে। এই সময় গোকুল আসে—ডাইনীকে—নন্দিনীকে পোড়াইয়া মারিবার সঙ্কল্প লইয়া। ফাগুলালের সহিত গোকুলের বচসা হয়। গোকুল 'মিষ্টিমুখী সুন্দরী' অপেক্ষা সহজ শত্রু সর্দ্দারকে বেশী শ্রদ্ধা করিতে চাহে। নন্দিনী বুঝাইয়া দেয়—যে দাস সে কখনও শ্রদ্ধা করিতে পারে না। ফাগুলাল গোকুলকে পৌরুষ দেখাইতে বলে, কিন্তু বালিকার কাছে নহে।

নন্দিনী রঞ্জনের খোঁজে ব্যাকুল। দলের পর দল ধ্বজাপূজায় যায়, আর নন্দিনী জিজ্ঞাসা করে—'রঞ্জনকে দেখেছ'। কেহই বলিতে পারে

না। শুধু একজন বলে, 'ধ্বজাপূজায় রাজাকে বেরোতেই হবে। তাঁকেই জিজ্ঞাসা করো'।

নন্দিনী রাজাকে ডাকে—'সময় হয়েছে দরজা খোলো'। রাজা ধ্বজা-পূজার দিনে মন বিক্ষিপ্ত করিতে নিষেধ করেন, নন্দিনী নিষেধ মানে না, নন্দিনীর প্রতিজ্ঞা 'মরি সেও ভালো, দরজা না খুলিয়ে নড়ব না।' রাজা বলেন, 'এখন বাধা দিলে রথের চাকায় গুঁড়িয়ে যাবে'। নন্দিনীও অটল—'বুকের উপর দিয়ে চাকা চলে যাক, নড়ব না'।

রাজা দরজা খুলেন, তখনই নন্দিনী দেখে কে যেন পড়িয়া। রঞ্জনই পড়িয়া আছে। রাজা দেখেন তাহার নিজের যন্ত্রই তাহাকে মানে না। সর্দ্দারকে বাঁধিযা আনিবার আদেশ দেন। নন্দিনী কাঁদে—'আমি সইতে পারছিনে, কেন এমন সর্বনাশ করলে'। রাজা অনুতপ্ত মরা-যৌবনের অভিশাপে অভিশপ্ত। নন্দিনী রঞ্জনের চূড়ায় নীলকণ্ঠ পাখীর পালক পরাইয়া দেয়, আক্ষেপোক্তি করে 'তোমার জয়যাত্রা আজ থেকে শুরু হ'য়েছে। সেই যাত্রার বাহন আমি।' নন্দিনী রাজার বিরুদ্ধে লড়াই ঘোষণা করে। মৃত্যুকেই নন্দিনী বড় অস্ত্র মনে করে ; মনে করে, তারপর থেকে মুহূর্তে মুহূর্ত্তে 'আমার সেই মরা তোমাকে মারবে।'

রাজার পরিবর্ত্তন ঘটে। নন্দিনীর সাথী হইয়া নিজের বিরুদ্ধেই নিজে লড়াই করিতে প্রস্তুত হন। নিজের ধ্বজা নিজেই ভাঙ্গিয়া ফেলেন। সমস্ত বিদ্রোহীদের সঙ্গে রাজা হাতে হাত রাখেন। নিজের বন্দীশালা নিজেই ভাঙিতে ছুটেন। রাজা জানেন সর্দ্দারদের সঙ্গেই শেষপর্যন্ত লড়িতে হইবে। নিজের সৈন্যশক্তির সঙ্গেই একলা যুদ্ধ করিতে হইবে। জিতিতে না পারিলেও মরিয়া বাঁচিতে পারিবেন। এতদিনে মরিবার অর্থ দেখিতে পাইয়াই তিনি বাঁচিয়াছেন। রাজা দেখেন সর্দ্দার রাজশক্তি দিয়াই রাজাকে বাঁধিয়া রাখিয়াছে। রাজা নন্দিনীর পিছনেই যাত্রা করেন। অধ্যাপকও

ছুটিয়া আসেন রাজা চরমপ্রাণের সন্ধান পাইয়াছেন শুনিয়া। নন্দিনীকে ধরিতে অধ্যাপকও ছুটিয়া যান।

বিশু আসিয়া নন্দিনীর খোঁজ করে। ফাগুলাল বলে, নন্দিনী 'শেষমুক্তিতে' আগাইয়া গিয়াছে। বিশু ফাগুলাল নন্দিনীর জয়ধ্বনি করিয়া লড়াই করিতে ছুটে। বিশু "রক্তকরবীর কঙ্কন"—বিদ্রোহের রক্তপতাকা—ধূলা হইতে কুড়াইয়া মাথায় তুলিয়া লয়।

## নাটকের ভাব-সত্য

উল্লিখিত কাহিনী-রূপরেখা হইতে নাটকের ভাব-সত্তাটি উদ্ধার করিতে যাইয়া প্রথমেই এই কথাটি মনে আসে যে, নাটকখানি নানা ভাব-ব্যঞ্জনার সমবায়ে রচিত। তবে মুখ্য রূপে যে আধ্যাত্মিক ভাবকেই ব্যঞ্জিত করা হইযাছে সে ভাবটি এই যে, কেবলমাত্র অন্নময় কোষেই জীবাত্মা গঠিত নহে, তাহার মধ্যে যে আনন্দময়-কোষ আছে সেই কোষের প্রেরণাতেই মানুষ আনন্দ চাহে, কারণ আনন্দ-সত্তার মধ্যেই মানুষের সম্পূর্ণতার পরিচয়, মুক্তির অনুভূতি। তাই আনন্দেই মুক্তি এবং মুক্তিতেই আনন্দ। প্রাণের সাধনা যখন আনন্দের লক্ষ্যে না যাইয়া, শক্তির লক্ষ্যে নিবদ্ধ হইয়া পড়ে, তখন সে হয় বিকৃত, নিজের শক্তির অহংকারের কারাগারে নিজেই হয় আবদ্ধ, আর প্রাণের সাধনা যখন আনন্দের অভিমুখে ধাবিত হয়, মুক্তির লক্ষ্যে একাগ্র-আগ্রহে ছুটিয়া চলে, তখনই প্রাণের সাধনা হয় সার্থক—নির্বিরোধ মুক্তিতে সে হয় মহিমময়, সে হয় 'রঞ্জন'। আনন্দময় সত্তায় প্রতিষ্ঠিত না হওয়া পর্য্যন্ত কাহারও তৃপ্তি নাই, শান্তি নাই। নিছক প্রাণময়-কোষের ভূমিতে দাঁড়াইয়া রাজা শক্তির স্তূপের উপর স্তূপ নির্মাণ করিয়া চলে, আনন্দ পায় না, চির অশান্ত।

বিজ্ঞানময়-কোষের ভূমিতে অধ্যাপক অনেক কিছু জানেন, কিন্তু

অন্তরাত্মা অপরিতৃপ্ত। অপরিপূর্ণতার শূন্যতা ইহাদের সকলের মধ্যেই অতৃপ্তির বেদনা হইয়া বাজে, আনন্দময়-কোষে প্রতিষ্ঠিত হওয়ার বাসনা মর্ম্মদাহিনী হইয়া দেখা দেয়। নন্দিনীকে পাওয়ার কামনাই, মোহই শেষ পর্য্যন্ত মুক্তিরূপে ফলিয়া উঠে। নন্দিনীই তাহাদের রাসেশ্বরী হ্লাদিনী-সত্তা। নন্দিনীকে পাইয়াই ইহারা প্রকৃতিস্থ হয়, স্বরূপে অবস্থান করে।

এই আনন্দ-সত্তাকে, অন্তরাত্মাকে, বস্তু-সত্তা নানাভাবে বাঁধিতে চাহে। তাই জীবাত্মার মধ্যে সর্ব্বদাই এই দ্বন্দ্ব বস্তু-সত্তার সহিত আনন্দ-সত্তার দ্বন্দ্ব। বস্তু-সত্তা তাহার শক্তিবলে আনন্দ-সত্তাকে সাময়িকভাবে পরাজিত না করিতে পারে এমন নহে, আনন্দের সঙ্গ হইতে প্রাণকে বঞ্চিতও করিতে পারে, কিন্তু শেষ পর্য্যন্ত আনন্দ-সত্তারই জয় হয়, প্রাণের সহিত আনন্দের সম্মিলন ঘটে, বস্তুর বন্ধন কাটাইয়া প্রতিরোধ ভাঙ্গিয়া আত্মা আনন্দ-সত্তায় প্রতিষ্ঠিত হয়। নন্দিনীই শেষ পর্যন্ত জয়ী হয়। অন্তরাত্মার মুক্তিই নন্দিনীর জয়।

এই ভাবটিকেই নাটকে প্রধানভাবে রূপ দেওয়া হইয়াছে এবং ইহাই নাটকের আধ্যাত্মিক তত্ত্ব—কেন্দ্রীয় তত্ত্ব।

আর এই প্রধান তত্ত্বটিকে যে সামাজিক পরিবেশের কাল্পনিক আবরণে রূপ দেওয়া হইয়াছে, সেই আবরণটি নাটকের উপতত্ত্ব—বলা যাক, সামাজিক তত্ত্ব। এই সমাজ ধনতন্ত্রের উৎকট এবং অন্তিম রূপের সমাজ; রাজ-শক্তি, মুষ্টিমেয় বহুসংগ্রহী এবং বহুগ্রাসী সর্দ্দারের শক্তি-জালের অন্তরালে এবং আত্মদ্বন্দ্বে অশান্ত। অষ্টপাশী শোষণে সকলেই নিষ্প্রাণ—জীবন আনন্দশূন্য; মানুষের মর্য্যাদা কেবল বস্তু সংগ্রহে অংশ গ্রহণের মর্য্যাদা,—মানুষ সংখ্যায় পরিণত। জীবনে তাহাদের "ঠাস দাসত্ব"; এই যক্ষপুরীতে সারাদিন রাত একটি কাজ—বস্তু সংগ্রহের কাজ—সোনার তাল খোঁড়ার কাজ। অবিশ্রাম পরিশ্রমে শ্রমিকরা এখানে—"মাংস-মজ্জা-মন-প্রাণ"-শূন্য। কাজের ফাঁকে যে অবসন্ন অবসরটুকু পায়; শ্রমিকরা তাহা মদ খাইয়া কাটায়। 'এখানে

কাজের চেয়ে ছুটি বিষম বালাই! এখানে মদের ভাঁড়ার, অস্ত্রশালা আর মন্দির গায়ে গায়ে। শোষণে শোষণে এখানকার মানুষ দেহে-মনে নিঃস্ব—ইহাদের ভিতরটা একেবারে ফাঁপা—ইহাদের শুধু জোরই যায় নাই, ভরসা পর্য্যন্তও গিয়াছে।

এই শোষণ-ব্যবস্থাকে রক্ষা করিবার জন্য সর্দ্দারগণ শুধু ফৌজ রাখিয়াই সন্তুষ্ট নহে, যাহাতে কোনরূপ উত্তেজনা কাহারো মধ্যে না আসে, সেইজন্য কেনারাম গোঁসাইয়ের মত ভাড়াটিয়া প্রচারকও নিযুক্ত রাখে।

ইহারা শাস্ত্রের বিকৃত ভাষ্য করিয়া, শোষণকে শাসন বলিয়া চালাইতে চাহে—কায়েমী স্বার্থের গুণগান করে এবং শ্রমিকদের মানসিক উত্তেজনাকে পরলোকের ভয় বা পুরস্কারের লোভ দেখাইয়া প্রশমিত করিতে চাহে। এই ব্যবস্থায় ধন জমা হয় মুষ্টিমেয় সর্দ্দারগণের হাতে আর জনসাধারণ হয় সর্ব্বহারা—দেহে-মনে সর্ব্বতোভাবে নিঃস্ব।

কিন্তু এই শোষণ ও শাসনের বিরুদ্ধে প্রাণ বিক্ষুব্ধ হইয়া উঠে, মুক্তির আনন্দের সহজ আকর্ষণে প্রাণে সাড়া জাগে—প্রাণ উপলব্ধি করে—"বিপদের তলায় তলিয়ে গিয়ে তবে মুক্তি।" এই উপলব্ধিতেই বিক্ষুব্ধ প্রাণ প্রতিকার করিতে সঙ্কল্পিত হয়। শোষণ ও শাসনের বিরুদ্ধে সংঘবদ্ধ শক্তি লইয়া দাঁড়ায়। বন্দীশালা চুরমার করিয়া ভাঙ্গিতে যায়—বিদ্রোহ ঘোষণা করে। গণ-শক্তির বিদ্রোহের সঙ্গে অব্যক্ত রাজ-শক্তি (রাজশক্তি স্বরূপতঃ অব্যক্ত, সরকার-রূপে ব্যক্ত) আসিয়া হাত মিলায় অর্থাৎ রাজ শক্তিতে গণশক্তিতে তখন কোন বিরোধ থাকে না—পার্থক্য থাকে না; আর ইহাদের সংগ্রাম বাধে সর্দ্দার-সরকারের সঙ্গে—কায়েমী স্বার্থের সংরক্ষকদের সঙ্গে। প্রাণের পর প্রাণ বিসর্জ্জন দিয়া গণশক্তি জয়ী হয়—রক্তকরবীর লাল-পতাকা উড়ে হাতে হাতে। প্রাণের মুক্তিকে অস্বীকার করিয়া—প্রাণের দাবী অস্বীকার করিয়া—প্রাণকে পীড়িত করিয়া কোন শাসনতন্ত্রই

টিকিতে পারে না। এই সত্যের ব্যঞ্জনা নাটকের উপতত্ত্ব বা সামাজিক তত্ত্ব।*

## নাটকের "ভাব" রাজি

(ক) আনন্দেই মুক্তি—মুক্তিতেই আনন্দ, সহজই সুন্দর।

(খ) আনন্দের কামনা—মুক্তির বাসনা আত্মার স্বভাবের মধ্যেই কাছে। অন্নময়কোষ দেয় কাজের প্রেরণা আর আনন্দময়-কোষ দেখে ছুটির প্রেরণা। এই দুইয়েরই দাবী যেখানে সমানভাবে মিটে না, সেখানেই দ্বন্দ্ব, সেখানেই বিরোধ ও অশান্তি।

(গ) যে সমাজ-ব্যবস্থায় প্রাণের দাবী—প্রাণের মুক্তি অস্বীকৃত, সে সমাজ-ব্যবস্থা নিজের অত্যাচার দিয়াই আপনার বিনাশের পথ প্রস্তুত করে। 'শক্তির ভার নিজের অগোচরে·· ···নিজেকেই পিষে ফেলে !'

---

* এই প্রসঙ্গেই বলা উচিত যে, রবীন্দ্রনাথ এক্ষেত্রে ধনতন্ত্র ও বস্তুতন্ত্রকে এক বলিয়া মনে করিয়াছেন এবং দেখাইতে চাহিয়াছেন যে, ধনতন্ত্রে এবং বস্তুতন্ত্রে প্রাণের মুক্তি অস্বীকৃত এবং অস্বীকৃত বলিযাই উহারা অগ্রাহ্য। এই তন্ত্রে প্রাণের স্বাধীন ও স্বাভাবিক বিকাশ ঘটিতে পারে না এবং পারে না বলিযাই প্রাণ সংহত শক্তি লইয়া ফিরিয়া দাঁড়ায় এবং উহার অবসান ঘটায়। নিষ্পীড়িত প্রাণই বিদ্রোহের পথে—প্রাণের বিনিময়েও মুক্তি উদ্ধার করে।

আরো একটি কথা মনে রাখিবার—এবং কথাটি এই যে, রবীন্দ্রনাথের মধ্যে এই ধারণাই কাজ করিযাছে যে রাজা এক হিসাবে নৈর্ব্যক্তিক, রাজ-শক্তিমাত্র ( এই জন্যেই রাজা জালের আড়ালে—নেপথ্যে ), রাজ-শক্তির ব্যক্ত রূপ সরকার ( গভর্ণমেণ্ট )—এখানে সর্দার। এই সরকারের রূপেই রাজার রূপ প্রতিভাসিত এবং সরকারই রাজার শক্তি-রূপ। এব কারণেই রবীন্দ্রনাথ শেষ পর্যন্ত প্রজাশক্তির সহিত রাজশক্তিকে মিলাইয়া দিয়া—সর্দারদিগকেই প্রতিপক্ষ রূপে দাঁড় করাইয়াছেন এবং এই কথাই বুঝাইতে চাহিয়াছেন যে, রাজ-শক্তির সহিত প্রজাশক্তির মৌলিক বিরোধ নাই,—আসল বিরোধ সর্দার-সরকারের সঙ্গে।

(ঘ) ধনতন্ত্রে মানুষ অমানুষ হইয়া যায়। যাহারা শোষণকারী এবং যাহারা শোষিত উভয়ই মনুষ্যত্ব হারাইয়া ফেলে।

(ঙ) ধনতন্ত্র ছলে বলে কৌশলে আপনার কায়েমী স্বার্থকে অক্ষুন্ন রাখিতে প্রাণপণ চেষ্টা করে, কিন্তু শেষ পর্য্যন্ত জাগ্রত জন-শক্তির কাছে পরাভব স্বীকার না করিয়া উপায় থাকে না।

(চ) ধনতন্ত্রের উদ্দেশ্য—অর্থের শক্তি দিয়া পৃথিবীকে বশীভূত করা। এই কারণেই শোষণ, বিনাশন—রণ তাহার প্রকৃতিগত। ক্রোধ্-সন্দেহ-ভয়, খুনোখুনি, কাড়াকাড়ি ইহার অনিবার্য্য ফল।

(ছ) সৌন্দর্য্যকে-আনন্দকে জানা যায় না, অনুভব করিতে হয়। —দরকারের বাঁধনে উহাদের বাঁধা যায় না। শক্তির আকর্ষণে উহাদের পাওয়া যায় না—সহজ আকর্ষণেই উহারা ধরা দেয়। "আর সব বাঁধা পড়ে, কেবল আনন্দ বাঁধা পড়ে না"।

(জ) 'এমন দুঃখ আছে যাকে ভোলার মত দুঃখ নেই।'

(ঝ) মানুষকে দাস করে রাখবার প্রকাণ্ড আয়োজনে মানুষ নিজেকেই নিজে বন্দী করে…। প্রাণকে শাসন করিবার জন্যেই প্রাণ দিয়া বসে।

(ঞ) ভেঙে ফেলাও খুব একরকম করে পাওযা।

(ট) গাম্ভীর্য্য নির্ব্বোধের মুখোস।

(ঠ) বস্তুতত্ত্ববিদ্যা অনেক কিছুই জানাইতে পারে কিন্তু প্রাণপুরুষের অন্দরমহলের পরিচয় দিতে পারে না।

(ড) 'ছোটগুলো হতে থাকে ছাই আর বড়োটা জ্বলতে থাকে শিখা। এই হচ্ছে বড়ো হবার তত্ত্ব।'

(ঢ) শোষণের মার এমন মার যে 'বাইরে থেকে চোটের দাগ দেখতেই পাবে না'।

(ণ) বড়োলোক বড়ো শিশু, খেলা করে। একটা খেলায় যখন বিরক্ত

হয়, তখন আরেকটা খেলা না জোগাইয়া দিলে নিজের খেলনা ভাঙে।

(ত) যে দাস সে কখনো শ্রদ্ধা করিতে পারে না।

(থ) তৃষ্ণার জল যখন আশার অতীত হয়, মরীচিকা তখন সহজে ভোলায়।

(দ) "কৃষিকাজ থেকে হরণের কাজে মানুষকে টেনে নিয়ে, কলিযুগ কৃষিপল্লীকে কেবলি উজাড় করে দিচ্ছে"।

(ধ) পুরুষের জীবনে নারীর স্বপ্নের বাসনার প্রভাব অসামান্য। পুরুষ নিজের পুরুষকারকে তুলিযা ধরিতে চাহে নারীর বাসনাকে প্রাণপণে পূরণ করিয়া, তাই নারী যখন সোনার স্বপ্ন দেখে, পুরুষ তখন সোনার খাদে যাইয়া নামে—যন্ত্রদানবের হাতে ধরা দেয়। অতএব পুরুষের দাসত্বের মূলে নারীর স্বপ্নের প্রেরণা কম কাজ করে না। (বিশুর কথা—'তোমার সোনার স্বপ্ন ভিতরে-ভিতরে ওকে চাবুক মারে, সে চাবুক সর্দ্দারের চাবুকের চেযেও কড়া')।

এইবার, আমরা রবীন্দ্রনাথের, ডাঃ নীহাররঞ্জন রায় মহাশযের এবং অজিতবাবুর মন্তব্য সম্বন্ধে সামান্যভাবে দুই একটি কথা বলিতে চেষ্টা করি—

নাট্যকার রবীন্দ্রনাথ নাটকখানির সামাজিক তত্ত্ব সম্বন্ধে যাহা বলিয়াছেন তাহা সম্পূর্ণ নহে—দিগ্‌দর্শন মাত্র। দ্বিতীয়তঃ নারী-মাহাত্ম্যের দৃষ্টিকোণ হইতে তত্ত্বটিকে দেখিতে যাইয়া, রবীন্দ্রনাথ গ্রন্থের বর্ণিত বিষযের সঙ্গে সামঞ্জস্য স্থাপন করিতে পারিয়াছেন বলিযা মনে হয় না "নারীর ভিতর দিয়ে বিচিত্র রসময় প্রাণের প্রবর্ত্তনা যদি পুরুষের উদ্যমের মধ্যে সঞ্চারিত হবার বাধা পায়, তাহলেই তার সৃষ্টিতে যন্ত্রের প্রাধান্য ঘটে"—নাটক-বর্ণিত বিষয়ের সহিত এই উক্তির পূর্ণসঙ্গতি পাওয়া যায় না। তারপর নারী যে যক্ষপুরীতে মোটেই ছিল না এমন নহে, চন্দ্রা ছিল, সর্দ্দারণীরাও নেপথ্যে ছিলেন,—অতএব 'এমন সময়ে সেখানে নারী এল'···নন্দিনী এল···কথাটি সম্পূর্ণ সত্য হইতে পারে না।

ডাঃ নীহাররঞ্জন রায় মহাশয়ের ভাব-বিশ্লেষণে আধ্যাত্মিক ও সামাজিক তত্ত্বের সম্পূর্ণ বিন্যাস পাওয়া যায় না। ডাঃ রায়ের মধ্যে প্রত্যেকটি ঘটনার তাৎপর্য্যকে অনুধাবন করিবার চেষ্টা দেখা যায় না। রাজার ভাবান্তর, সর্দ্দারের সহিত রাজার দ্বন্দ্ব, রাজাকে দেখিয়া নন্দিনী "কেন মুগ্ধ" হয়—এই সব বিশেষ বিশেষ স্থলের ব্যাখ্যা ডাঃ রায়ের বিশ্লেষণ হইতে পাওয়া যায় না। বন্ধুবর অজিতবাবুর বিশ্লেষণ সম্বন্ধেও একই কথা বলা চলে। অজিতবাবু রাজাকে চিনিতে চেষ্টা করিয়াছেন বটে, কিন্তু সম্পূর্ণ পরিচয় দিতে পারিয়াছেন বলিয়া মনে হয় না। নাটকখানির ব্যঞ্জনা-বর্ণালীর সমগ্র প্রকাশ অজিতবাবুর বিশ্লেষণে দেখা যায় না।

## রক্তকরবীর 'নাটকত্ব'

নাটকখানির রস-নিরূপণ-কালে ইহার রসাত্মকতার পরিমাণ সম্বন্ধে যথাসাধ্য আলোচনা করা হইয়াছে। ইহাতে যেমন ঘটনাসংস্থানের আকস্মিকতা-জনিত চমৎকারিত্ব, এবং কাহিনী-কৌতূহল নাই, তেমনি ইহাতে আবেগ-অনুভাবাদিও সংলক্ষ্য হইয়া উঠে নাই। রাজা ছাড়া, অন্য কোন চরিত্রে অন্তর্দ্বন্দ্বের বিশেষ অস্তিত্ব দেখা যায় না। মোটকথা, অনুভাব অপেক্ষা ভাবই প্রধান হইয়া আছে। ভাবকে উপস্থাপিত করা বিশেষ লক্ষ্য হওয়ায়, অনুভাবের অভিব্যক্তি এবং একতানতা উপেক্ষিত হইয়াছে। এই কারণেই যাহাকে ঠিক রসনিষ্পত্তি বলে, তাহা এ নাটকে ঘটিতে পারে নাই।

তারপর,—নাট্যকারের প্রকাশ-ভঙ্গীও খুব অলঙ্কৃত এবং এত অলঙ্কার-বহুল যে সাধারণ দর্শকের কান-মন দুইই ধাঁধিয়া যায়।

প্রত্যেকটি চরিত্রই—যেহেতু অলৌকিক—ভাষায় প্রায় একরকমই অলঙ্কার প্রয়োগে—খাঁটি রবীন্দ্রনাথ। অবশ্য রূপকনাটকে এই আচরণে কোন দোষ স্পর্শ করে কিনা সব সময়েই সে প্রশ্ন করা চলে। কারণ রূপক নাটকে ঘটনা-বিন্যাসের, এবং বাক্য বিন্যাসের ঔচিত্য-অনৌচিত্যের প্রশ্ন অবান্তর—ইহাতে

কেবলমাত্র ভাব-বিন্যাসেরই ঔচিত্য-অনৌচিত্য সম্বন্ধে প্রশ্ন করা বিধেয়। এই ভাব-বিন্যাসের দিক দিয়া নাটকখানি যে একেবারে নিখুঁত সে কথা বলা চলে না। নাটকখানিতে একটি ভাব অপেক্ষা একাধিক ভাবের সমাবেশ ও সংমিশ্রণ ঘটিয়াছে দেখা যায়। প্রথমতঃ, রাজার ভিতরকার মানুষটির উদ্ধার এবং রঞ্জনের সঙ্গে মিলন এই দুই উদ্দেশ্যে নন্দিনীর চেষ্টা বিভক্ত হইয়াছে। দ্বিতীয়তঃ, রাজার ভাবান্তরটি না হইয়াছে মনস্তত্ত্বের দিক দিয়া দ্বন্দ্বময়, আধ্যাত্মিকতার দিক দিয়া অবশ্যভাবী, কিংবা রাজনৈতিক তত্ত্বের দিক দিয়া সুসঙ্গত। রাজনৈতিক তত্ত্বের দিক দিয়া সঙ্গতি রাখিতে হইলে, শোষিতদের বিদ্রোহের প্রত্যক্ষ সংঘর্ষ দ্বারাই রাজার মধ্যে ভাবান্তর ঘটানো উচিত ছিল। এখানে রাজার ভাবান্তর বিদ্রোহীরা ঘটায় নাই, রাজার আনন্দ-সত্তাই রাজাকে ধ্বজা ভাঙিতে প্রেরণা দিয়াছে। রবীন্দ্রনাথ এখানে আত্মার দাবীকেই পরিবর্ত্তনের কারণরূপে প্রাধান্য দিয়াছেন—বিদ্রোহকে নহে। রাজনৈতিক তত্ত্বের ব্যঞ্জনা এখানে স্তিমিত হইয়া গিয়াছে—পরিস্ফুট রূপ গ্রহণ করিতে পারে নাই। অন্যভাবে বলা যায় যে, আধ্যাত্মিক ব্যঞ্জনার সহিত সামাজিক ব্যঞ্জনার নির্ব্বিরোধ সমন্বয় ঘটিতে পারে নাই।

## চরিত্র পরিচয়

(১) **রাজা**—আনন্দবিমুখ প্রাণের-সাধনা আনন্দের যোগ হারাইয়া অশিব শক্তিতে পরিণত। বিশ্বের আনন্দকে হনন করিয়া, শক্তিরূপে নিজের অহংকারের ভোগ্য করিয়া তুলিবার অবিরাম চেষ্টায় ইনি নিযুক্ত। কিন্তু আনন্দের সহজ আকর্ষণের টানে ইঁহার অন্তরাত্মা উন্মনা না হয় এমন নহে। তাই ইনি ভিতরে ভিতরে বড় ক্লান্ত, বড় শ্রান্ত—বড় অশান্ত ও দীন। রাজা তাই আনন্দ-যোগহীন শক্তির এবং আনন্দ-তৃষ্ণার দ্বন্দ্বক্ষেত্র। শেষ পর্য্যন্ত আনন্দই তাহার মধ্যে জয়ী হয়।

অন্য দৃষ্টিতে, রাজা ধনতান্ত্রিক পুঁজিতান্ত্রিক রাষ্ট্রের রাজশক্তি—যন্ত্রের দুই বাহু দ্বারা ইনি সংগ্রহ করেন, আকর্ষণ করেন—শোষণ করেন। ইহার সংলক্ষ্য এবং অসংলক্ষ্য শোষণে মানুষ অমানুষে পরিণত,—মজ্জামাংস মনপ্রাণ সব নিঃশেষিত—সেইদিক দিয়া তাঁহার রাজা যেমন যক্ষপুরী, তেমনি প্রেতপুরীও। শুধু ভয়ের পূজা পাইলেই এই রাজা সন্তুষ্ট; কারণ ইনি 'জুজুর পুতুল' হইয়া থাকিতেই ভালবাসেন—অন্ততঃ সর্দ্দারগণ ইহাই চাহেন, যেহেতু, সর্দ্দারগণই রাজার শাসনযন্ত্র—রাজার ব্যক্তশক্তি। কিন্তু ধনতন্ত্রের রাজশক্তি নিজের মধ্যেই 'প্রতি-স্থিতি' ( antithesis ) সৃষ্টি করিতে করিতে শেষ পর্য্যন্ত শোষিতদের হস্তেই নিজেকে ধরা দেয়—শোষিতদের হাতে যায়। কায়েমী স্বার্থের সহিত—তথাকথিত রাজশক্তির সহিত—তখন গণরাজার নিজেরই সংঘর্ষ বাধে। এই রাজায় ধনতন্ত্রের স্থিতি-প্রতিস্থিতি এবং নতুন সংস্থিতিও প্রতিফলিত।

(২) সর্দ্দার—আনন্দশূন্য প্রাণশক্তির নির্দ্দয় ও নির্ব্বিকার অভিব্যক্তি বা ব্যক্তরূপ। আনন্দসত্তা ইহার মধ্যে একেবারেই নির্জ্জীব আছে কি নাই বুঝা যায় না। কদাচিৎ কোন নিশীথ অন্ধকারের নির্জ্জন মুহূর্ত্তে এই সত্তাটি সামান্য একটু নড়িয়া চড়িয়া উঠে, আবার পরক্ষণেই অসাড় হইয়া যায়। যে জীবাত্মা বিষয়কর্ম্মে প্রাণশক্তিকে নিঃশেষে নিযুক্ত করিয়া রাখিতে যাইয়া, আনন্দ-সত্তাকে একেবারেই কোনঠাসা করিয়া ফেলিয়াছে, সর্দ্দার তাহারই প্রতীক।

অন্যদিকে, সর্দ্দার ধনতান্ত্রিক রাষ্ট্রের শাসনযন্ত্র, 'সরকার'—শোষণ ও শাসনের উদগ্র সাধনায় সে নির্ব্বিকার নির্ম্মম—প্রাণের স্ফূর্ত্তি সে দেখিতে পারে না—কোন প্রতিরোধ সে সহিতে পারে না, মানুষের মজ্জা-মাংস-মন-প্রাণকে ক্ষীণ না করিতে পারিলে সে স্বস্তি পায় না। প্রাণশক্তিকে শাসন করিতে যাইয়া সে নিজেকেই নিষ্প্রাণ করিয়া তুলিয়াছে। সাম-দান-ভেদ-দণ্ড—ছলবল, কৌশল, যখন যে নীতি আবশ্যক, অকুণ্ঠভাবে সে প্রয়োগ করে।

মানুষকে অমানুষ করিতে যাইয়া নিজেই সে অমানুষ। শোষণ-শাসনকে অব্যাহত রাখিতে সে মরিয়া।

(৩) **মোড়ল**—"এক সময়ে খোদাইকর ছিল, নিজগুণে তাদের পদ-বৃদ্ধি উপাধিলাভ ঘটেছে। কর্মনিষ্ঠায় তারা অনেক বিষয়ে সর্দ্দারদের ছাড়িয়ে যায়"। এই মোড়লরা একদা শোষিত ও শাসিত শ্রমিক, অধুনা শোষণ- শাসনের মোড়লি করেন—শ্রমিক-স্বার্থের সহিত নিজের স্বার্থকে এক মনে করেন না।—'অফিসার'-গ্রেডে উন্নীত হওয়ায় বেশ কিছু উপায় করেন, তাই ইহাদের নতুন শ্রেণী-চেতনা—ইহারা না-শ্রমিক না-মালিক।

(৪) **গোঁসাই**—( বস্তু-সংক্ষেপ দ্রষ্টব্য )।

(৫) **বিশুপাগল**—বিশু মুক্তিপ্রবণ আনন্দপ্রবণ প্রাণ, আবদ্ধ হইয়া থাকিতে চাহে না। বিশুর ইতিহাস একটু বিচিত্র। বিশু একদিন আনন্দ-ভূমিতেই বিচরণ করিত; সেদিন সে ছিল মুক্ত, প্রাণ-চঞ্চল। কিন্তু তাহার মধ্যে কেন যেন ভাবান্তর ঘটিল। সহজ যোগের আনন্দে মন উঠে নাই, তাই সে নন্দিনীর দিকে কী একভাবে চাহিয়া অচেনার অভিমুখে ছুটিয়া গিয়াছিল। কিন্তু একটি নারীর আকর্ষণে পড়িয়া সে ঘুরিয়া ফিরিয়া যক্ষপুরে আসিযা আবদ্ধ হইয়া আছে। বিশু মুক্ত-স্বভাব বলিয়া যক্ষপুরে সে বেখাপ্পা। অনুচর, গুপ্তচর—কোন চর রূপেই সে কৃতিত্ব দেখাইতে পারে নাই।

# সীতা

## সীতা নাটকের উপাদান এবং তার প্রয়োজন।

(এক নদীতে কেউ যেমন দু'বার স্নান করতে পারে না, তেমনি একের পক্ষেও এক নদীতে একবারের বেশী স্নান করতে নামা সম্ভব নয়। প্রতি মুহূর্তে নদী যেমন ভিন্ন নদীতে পরিণত হচ্ছে, তেমনি প্রতি মুহূর্তে ব্যক্তির মধ্যেও রূপান্তর ঘটছে—ব্যক্তি ভিন্ন ব্যক্তিতে পরিণত হচ্ছে। যুগের পরিবর্তন যুগ-মানসের তথা ব্যক্তি-মানসের পরিবর্তন হাত ধরাধরি ক'রে এগিয়ে চলেছে। কোন দুটো ভিন্ন যুগের বা একই যুগের দু'টি ব্যক্তির মানসিক গঠন একরূপ নয়। সেখানেও প্রতি মুহূর্তে পরিবর্তন চলেছে।) অযোধ্যার রাজা দশরথের পরিবারে, রামের জীবনকে কেন্দ্র ক'রে যে স্মরণীয় ঘটনা ঘটেছিল, তা হয়ত অনেকের মনেই অনেক ভাব ও ভাবনা জাগিয়েছিল এবং অনেকে চারণ কবিরই বর্ণনীয় বিষয় হয়ে উঠেছিল, কিন্তু মহাকবি বাল্মীকির কবিমানসের ভাব কল্পনা ও চিন্তার সঙ্গে বিজড়িত হয়ে রামকাহিনী যে রসরূপ লাভ করেছিল, তা' একান্তভাবে ছিল বাল্মীকিরই সৃষ্টি। লৌকিক রামের জন্মভূমি অযোধ্যা বটে, কিন্তু রামায়ণের অর্থাৎ অলৌকিক রামের জন্মভূমি—বাল্মীকিরই মনোভূমি। এই মনোভূমি-বাল্মীকিরই জাতি-যুগ-মুহূর্তের জ্ঞান-প্রেম-কর্মের সংস্কার দিয়ে গঠিত। (যুগের জ্ঞান-অনুভব-ইচ্ছা বাল্মীকি যে পরিমাণে স্বীকরণ ও সমীকরণ করতে পেরেছিলেন—সেই পরিমাণেই তাঁর মানস বিশিষ্ট হয়ে উঠেছিল। রামায়ণ বাল্মীকির ঐ পরিবর্তমান অথচ বিশিষ্ট মানসেরই রচনা। রামায়ণের চরিত্র পরিকল্পনায়, কল্পনায়, চরিত্রের আচার আচরণে এই বিশিষ্ট যুগ-মনের ছাপ সুস্পষ্টভাবে অঙ্কিত রয়েছে।

কিন্তু যেমন যুগপ্রবৃত্তির ঐক্য থাকলেও, বাল্মীকির যুগেরই আর কোন কবির পক্ষে এই রামায়ণ রচনা করা সম্ভব ছিল না, তেমনি যুগের পরিবর্তনের ফলেই তথা যুগ প্রবৃত্তির এবং কবি মানসের পরিবর্তনের ফলেই, রামকাহিনীর পরিকল্পনা ও বর্ণনা ভিন্ন ভিন্ন যুগের কবির হাতে ভিন্ন ভিন্ন রূপ ধারণ ক'রেছে। ভিন্ন যুগে ভিন্ন কবি-মানস, এবং ভিন্ন তাঁর বাসনা ও রূপ কল্পনা—এ নিয়ম অমোঘ। বাল্মীকির পরবর্তী যুগে রামায়ণ-কাহিনী অবলম্বন ক'রে যাঁরা কাব্য রচনা করেছেন, তাঁদের পরিকল্পনা ও কল্পনার তুলনামূলক আলোচনা করলেই সমস্ত সন্দেহ দূর হয়ে যায়। দেখা যায়, কবিরা প্রবৃত্তি অনুসারে কাহিনীর কোন অংশ বা ঘটনা বর্জন করেছেন, এবং কোন অংশ অন্যভাবে উপস্থাপনা বা কল্পনা করেছেন। এই স্বাধীনতা কবিরা নিজেরাই নিয়েছেন এবং সাহিত্যশাস্ত্রকারগণও এই স্বাধীনতা স্বীকার ক'রে নিতে বাধ্য হয়েছেন। সূত্র বেঁধে দিয়েছেন :—

যৎ স্যাদনুচিতং বস্তু নায়কস্য রসস্য বা।
বিরুদ্ধং তৎ পরিত্যাজ্যমন্যথা বা প্রকল্পয়েৎ॥

( সাহিত্য দর্পণ, ষষ্ঠ পরিচ্ছেদ )

দৃষ্টান্তও দেওয়া হয়েছে। "উদাত্তরাঘব নাটকে বালীবধ আদৌ দেখানো হয়নি এবং 'বীরচরিত' নাটকে বালীবধ অন্যভাবে কল্পনা করা হয়েছে অর্থাৎ দেখানো হয়েছে বালীই রামকে বধ করতে এসে রামের হাতে নিহত হয়েছে। এই অন্যথাপরিকল্পনার স্বাধীনতা কবিরা কতখানি ভোগ করতে পারবেন, সে সম্বন্ধে শাস্ত্রকাররা বিশেষ কিছু না বলায়, আমরা দেখতে পাই—'নিরঙ্কুশা হি কবয়:' প্রবচনের সুযোগ প্রত্যেক যুগের কবিরাই নিয়ে' আসছেন। শুধু ঘটনার অন্যথাকল্পনা করেই কবিরা ক্ষান্ত থাকেন নি; চরিত্রের এবং পারস্পরিক সম্পর্কের অন্যথাকল্পনা করতেও তাঁদের বাধেনি। কেন এমন হয় তার ব্যাখ্যা আগেই দিয়েছি অর্থাৎ যুগপ্রবৃত্তি এবং কবিমানসের জ্ঞান

অনুভব-ইচ্ছার প্রকৃতিই যে এর মূল কারণ, এই কথাটি বিশেষ ভাবে মনে রাখতে বলেছি। বাংলায় ঐতিহাসিক সমালোচনা পদ্ধতির প্রবর্তক মনীষী বঙ্কিমচন্দ্র, ভবভূতির "উত্তর চরিত" সমালোচনা প্রসঙ্গে যে কথা লিখেছেন তার উল্লেখযোগ্য অংশ এখানে উদ্ধৃত ক'রে আমার বক্তব্য আমি সমর্থন করতে চেষ্টা করতে পারি—"উত্তর চরিতের উপাখ্যান ভাগ রামায়ণ হইতে গৃহীত। ইহাতে রামকর্তৃক সীতার প্রত্যাখ্যান ও তৎসঙ্গে পুনর্মিলন বর্ণিত হইয়াছে। স্থূল বৃত্তান্ত রামায়ণ হইতে গৃহীত বটে, কিন্তু অনেক বিষয় ভবভূতির স্বকপোল কল্পিত। রামায়ণে যেরূপ বাল্মীকির আশ্রমে সীতার বাস, এবং যেরূপ ঘটনায় পুনর্মিলন, এবং মিলনান্তেই সীতার ভূতল প্রবেশ ইত্যাদি বর্ণিত হইয়াছে, উত্তর চরিত্রে সে সকল সেরূপ বর্ণিত হয় নাই। উত্তর চরিতে সীতার রসাতলবাস, লবের যুদ্ধ এবং তদন্তে সীতার সহিত রামের পুনর্মিলন ইত্যাদি বর্ণিত হইয়াছে।.........অস্মদ্দেশীয় নাটকে মৃত্যুর প্রযোগ নিষিদ্ধ বলিয়া ভবভূতি স্বীয় নাটকে সীতার পৃথিবী প্রবেশ বা তদ্বৎ শোকাবহ ব্যাপার বিন্যস্ত করিতে পারেন নাই।......উত্তর চরিতের চিত্রদর্শন নামে প্রথমাঙ্ক বঙ্গীয় পাঠকসমাজে বিলক্ষণ পরিচিত।...চিত্রদর্শনান্তে সীতা নিদ্রা গেলেন। ইত্যবসরে দুর্মুখ আসিয়া সীতাপবাদ সম্বাদ রামকে শুনাইল। রাম সীতাকে বিসর্জন করিবার অভিপ্রায় করিলেন।......ভবভূতির রামচন্দ্র এই প্রজারঞ্জন প্রবৃত্তির বশীভূত হইয়া সীতাকে বিসর্জন করেন।...বাস্তবিক সর্বত্রই, রামায়ণের রামচন্দ্র হইতে ভবভূতির রামচন্দ্র অধিকতর কোমল-প্রকৃতি। ইহার এক কারণ এই, উভয় চরিত্র গ্রন্থরচনার সময়োপযোগী। রামায়ণ প্রাচীন গ্রন্থ। .. তখন আর্য্যজাতি বীরজাতি ছিলেন। আর্য্য রাজগণ বীর স্বভাবসম্পন্ন ছিলেন। রামায়ণের রাম মহাবীর, তাঁহার চরিত্র গাম্ভীর্য্য এবং ধৈর্য্য-পরিপূর্ণ। ভবভূতি যৎকালে কবি—তখন ভারতবর্ষীয়রা আর সে চরিত্রের নহেন। ভোগাকাঙ্ক্ষা, অলসাদির দ্বারা তাহাদের চরিত্র কোমল প্রকৃতি

হইয়াছিল। ভবভূতির রামচন্দ্রও সেইরূপ। তাঁহার চরিত্রে বীরলক্ষণ কিছুই নাই। গাম্ভীর্য্য এবং ধৈর্য্যের বিশেষ অভাব। তাঁহার অধীরতা দেখিয়া কখন কখন কাপুরুষ বলিয়া ঘৃণা হয়।" যুগের প্রভাবে রামচরিত্র পরিকল্পনা, চরিত্রের গঠন কেমন ভিন্ন হয়ে গেছে, বঙ্কিমচন্দ্র রামায়ণ এবং উত্তরচরিত থেকে উদ্ধৃতি দিয়ে দিয়ে দেখাতে চেষ্টা করেছেন। তার সবটাই উদ্ধৃতিযোগ্য বলে, উদ্ধৃত করার লোভ সামলে নিয়ে, কৌতূহলী পাঠককে প্রবন্ধটি পড়ে দেখতে অনুরোধ জানাচ্ছি। অবশ্য এতে শুধু এই কথাটাই প্রমাণিত হচ্ছে যে কবিমানস যুগের প্রভাব এবং পরিবেশের প্রভাবেই গড়ে উঠে।

বাল্মীকির পরবর্তী বিভিন্ন রাম-চরিত্রের এবং সীতাচরিত্রের বৈশিষ্ট্য নির্দেশ করবার পূর্বে, বাল্মীকির যুগ এবং তাঁর রামচরিত্র ও সীতাচরিত্র সম্বন্ধে সামান্যভাবে একটু আলোচনা ক'রে নেওয়া যাক। বঙ্কিমচন্দ্র বলেছেন—রামায়ণের রামচরিত্র গ্রন্থরচনার সময়োপযোগী, রামায়ণ প্রাচীন গ্রন্থ এবং আর্য্যজাতি তখন বীরজাতি ছিল। বাল্মীকির যুগ প্রাচীন যুগ, নিঃসন্দেহ; রাজগণ বীরস্বভাবসম্পন্ন ছিলেন এ বিষয়েও কোন সন্দেহ নেই। কিন্তু এই পরিচয়টুকু যুগের অতিবাহ্য পরিচয়। সমাজবিজ্ঞানের দৃষ্টিকোণ থেকে বললে বলা যায়—বাল্মীকির যুগ কৃষিভিত্তিক, রাজতান্ত্রিক এবং মুনি-ঋষি-পুরোহিত শাসিত। সেই সমাজে গোষ্ঠী চেতনার প্রবল প্রাধান্য। ব্যক্তি সেখানে প্রায় সম্পূর্ণরূপে সমাজ-বিধানের অধীন, সমাজ নিয়মের বাইরে, ব্যক্তির স্বাধীন অস্তিত্ব বা স্বাতন্ত্র্য ব'লে কোন কিছু নেই। সেখানে ব্যক্তি-সত্তা সামাজিক-সত্তার সম্পূর্ণ অধীন।

বাল্মীকির রাম সেই যুগের প্রবৃত্তি দিয়ে গঠিত। তিনি শুধু বীরস্বভাব সম্পন্নই নন। তাঁর মধ্যে সামাজিক-সত্তা অর্থাৎ ক্ষত্রিয় বা রাজ-সত্তারই প্রাধান্য। তাঁর ব্যক্তিগত স্বার্থ অপেক্ষা—অর্থাৎ দাম্পত্যজীবনের সুখসম্ভোগ

অপেক্ষা, বংশের স্বার্থ, জনপদের স্বার্থ অনেক বড়। রামের অন্তরাত্মা সীতাকে শুদ্ধা বলে জানলেও, রাজা-রাম পৌরাপবাদ এবং জনপদের অপবাদ উপেক্ষা করতে পারেন নি। যে অকীর্তির ভয়ে রাম সীতাকে বিসর্জন দিতে প্রস্তুত হয়েছিলেন, তারই অপর নাম সমাজের নিন্দা। যে কাজ সমাজ প্রশংসিত নয় তারই নাম অকীর্তি, আর যে কাজ সমাজ প্রশংসিত তারই নাম কীর্তি। মহাত্মারা এই কীর্তিই কামনা করেন, জীবন দিয়েও কীর্তি রক্ষা করেন। বাল্মীকির রামের জীবনে সীতাহারা হওয়ার চেয়ে বড় দুঃখ আর কিছুই ছিল না, সত্য, কিন্তু কীর্তিহীন হওয়ার অপমৃত্যুর তুলনায় সে দুঃখও বরণীয় ছিল। যে দুঃখ সম্বন্ধে রাম বলেছিলেন—"নহি পশ্যাম্যহং ভূতে কিঞ্চিদ দুঃখমতোধিকং"—সেই দুঃখের ভরা পানপাত্র রাম নিঃশেষে পান করেছিলেন, তবু কীর্তিভ্রষ্ট হননি অর্থাৎ সমাজ-সত্তাকে একটুও সঙ্কুচিত করেন নি।

এই নির্বিচার সমাজানুগত্য ছিল বলেই, রাম ব্রাহ্মণ বালকের অকাল মৃত্যুর দায়িত্ব—ব্রাহ্মণের অভিযোগ—"রাজার দোষেই প্রজারা বিপদগ্রস্ত হয়, রাজা অধর্মচারী হ'লে প্রজা মরে। অথবা নগর ও গ্রামের লোকে দুষ্কার্য করছে রাজা তাদের শাসন করেন না, তারই এই ফল। রাজার দোষেই এই বালকের মৃত্যু হয়েছে"—মাথা পেতে গ্রহণ করেছিলেন এবং অকালমৃত্যুর কারণ সম্বন্ধে নারদ যে যুক্তি দিয়েছিলেন সেই যুক্তি স্বীকার করে নিয়ে, তাঁরই নির্দেশে নির্বিকার চিত্তে শূদ্র তপস্বী শম্বুকের শিরচ্ছেদ করেছিলেন। রাজা-রাম ব্রাহ্মণ-ক্ষত্রিয়-বৈশ্য জাতির তপস্যার অধিকার সুরক্ষিত রাখবার জন্য, উচ্চবর্ণের স্বার্থরক্ষা করবার জন্যই, শম্বুককে বধ করেছিলেন। সমাজ ধর্মের বাহির্ভূত ধর্মাধর্মের অন্য কোন আদর্শ খুঁজতে রাম যান নি।

এই আনুগত্য বাল্মীকির রামের জীবনে কখনই শিথিল হয়নি। অশ্বমেধ-যজ্ঞে সমাগত মুনিগণ এবং অতিথিগণের সঙ্গে লবকুশ-গীত রামায়ণ গান

শোনার পর রামের দৃঢ় বিশ্বাস হয়েছিল—কুশলব সীতারই পুত্র। তখন তিনি বাল্মীকির কাছে দূত পাঠিয়ে নিবেদন করলেন—"সীতা যদি শুদ্ধাচারিণী পাপহীন হন, তবে তিনি মহামুনির আদেশ নিয়ে আত্মশুদ্ধি করুন। কাল প্রভাতে এই যজ্ঞপরিষদে আমার ও সকলের সমক্ষে সীতা শপথ গ্রহণ করুন।" বাল্মীকি সম্মত হ'লে রাম সভাস্থ ঋষি ও নৃপতিদের বললেন—"কাল প্রভাতে আপনারা সকলে সীতার শপথ শুনবেন এবং অন্য পরীক্ষা যা আবশ্যক হয় তাও প্রত্যক্ষ করবেন।" আমরা দেখি, এই পরীক্ষাসভায়, বশিষ্ট বামদেব, জাবালি, কাশ্যপ, বিশ্বামিত্র, দুর্বাসা, পুলস্ত্য, মার্কণ্ডের, ভরদ্বাজ, নারদ, গৌতম প্রভৃতি ঋষি মহাবল রাক্ষস ও বানরগণ, বহুসহস্র ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র সীতার পরীক্ষা দেখবার জন্য কৌতূহলী হযে সমবেত হযেছিলেন। এই পরীক্ষার সমাজনৈতিক তাৎপর্য লক্ষণীয়। সীতাগ্রহণের পথে লোকাপবাদ ছাড়া আর কোন বাধাই ছিল না। কারণ, রাম নিজে সীতাকে শুদ্ধা অপাপা বলেই জানতেন এবং সীতার প্রতি তাঁর যে প্রেম তাতেও কোন বৈগুণ্য দেখা দেযনি। কাঞ্চনী প্রতিমাই তার বড় প্রমাণ। রাম প্রেমে একনিষ্ঠ ছিলেন বলেই সীতাত্যাগের দুঃখ এত মর্মান্তিক এবং সেই দুঃখ যত মর্মান্তিক, তত বড়ই প্রজানুরঞ্জক রাজা-রামের মহিমা। সীতাগ্রহণ সমস্যার সমাধান ছিল সীতাত্যাগের কারণের মধ্যেই—অর্থাৎ লোকের—প্রজাসাধারণের মতবাদ বা মনেকরার মধ্যে। প্রজাসাধারণ যতক্ষণ সীতাকে অপাপা ব'লে মনে না করছে, ততক্ষণ রাজা-রাম সীতাকে গ্রহণ করবেন কি ক'রে? যখন—ব্রহ্মার অনুগামিনী বেদবিদ্যার ন্যায়, বাল্মীকির পশ্চাতে সীতাকে আসতে দেখে সভায় মহান সাধুবাদ উত্থিত হল, বিশাল দুঃখের উদয়ে সকলে শোকে আকুলিত হয়ে তুমুল কোলাহল ক'রে উঠলেন, এবং যখন মুনিশ্রেষ্ঠ বাল্মীকি উচ্চকণ্ঠে ঘোষণা করলেন—"আমি প্রচেতার দশম পুত্র কখনও মিথ্যা বলেছি এমন স্মরণ হয় না। আমি বহু সহস্র বর্ষ তপস্যা করেছি,

মৈথিলী যদি দোষযুক্তা হন তবে সেই তপস্যার ফল যেন আমি ভোগ না করি। আমি পঞ্চজ্ঞানেন্দ্রিয় এবং মন দ্বারা সীতাকে শুদ্ধাচারিণী পতিব্রতা জেনেই বনপ্রদেশে তাঁকে গ্রহণ করেছিলাম", তখনই রাম বলেছিলেন—"জগতের সমক্ষে শুদ্ধস্বভাব মৈথিলীর প্রতি আমার প্রীতি উৎপন্ন হোক।"—অর্থাৎ সকলের বিশ্বাস হোক যে সীতা শুদ্ধস্বভাবা, সকলের সম্মতিক্রমেই আমি সীতাকে প্রীতির সহিত গ্রহণ করতে চাই।" বাল্মীকির রামের মধ্যে সমাজ-আনুগত্য প্রবল বলেই যেমন লোকাপবাদ ভয়ে সীতাকে ত্যাগ করেছিলেন, তেমনি সকলের সম্মতি নিয়েই তিনি সীতাকে গ্রহণ করতে চেয়েছিলেন।

এই সামাজিক-সত্তার প্রাধান্যের অন্যতম ফল রাম চরিত্রের দৃঢ়তা এবং গাম্ভীর্য। সীতা ত্যাগের চেয়ে বড় আঘাত—মর্মান্তিক দুঃখ রামের জীবনে আর কিছুই কল্পনা করা যায় না, এ কথা সত্য, কিন্তু যেহেতু রাম শুধু পত্নী-সর্বস্ব পুরুষ মাত্র নন, রাম সামাজিক সম্পর্কে বহুজনের সঙ্গে বহু সম্পর্কে সম্পর্কিত—রামের ব্যক্তিত্বে রাজা-রামের অভিমান এবং বংশাভিমান, এক কথায় সামাজিক সত্তার প্রাধান্য প্রবল, রাম পত্নী ত্যাগের শোকে শোকার্ত হওয়া সত্ত্বেও গাম্ভীর্য হারান নি। মনের স্বাভাবিক বিক্রিয়া তিনি নিরোধ করতে পারেন নি বটে, কিন্তু সঙ্কল্পে অর্থাৎ সীতা নির্বাসনে তিনি দৃঢ় সঙ্কল্প ছিলেন ব'লে শোকের সঙ্গে গাম্ভীর্যের যে দ্বন্দ্ব উপস্থিত হয়েছিল তাতে রাম চরিত্রের দৃঢ়তা অদ্ভুতরূপে প্রকটিত হয়েছিল। দু'তিনটি অনুভাবের সাহায্যে বাল্মীকি রামের শোকার্ত অথচ দৃঢ়প্রতিজ্ঞ মূর্তি এমনভাবে অঙ্কিত করেছেন যার তুলনা খুব কমই মেলে। বয়স্যদের মুখে পৌরাপবাদের কথা শুনে রাম বুদ্ধি স্থির ক'রে লক্ষ্মণ, ভরত, শত্রুঘ্নকে ডেকে পাঠালেন। তাঁরা এসে—দেখলেন— ······মুখং তস্য সগ্রহং শশিনং যথা।

সন্ধ্যাগতমিবাদিত্যং প্রভয়া পরিবর্জ্জিতং

বাষ্পপূর্ণে চ নয়নে.........

হৃতশোভং যথা পদ্মং......... ।

তাঁদের দেখে রাম "অশ্রূণ্যবর্তযৎ" এবং ধীর গাম্ভীর্যে সীতানির্বাসনের সঙ্কল্প জানালেন। এই ধীরোদাত্ত চরিত্র বাল্মীকিযুগেরই উপযোগী চরিত্র এবং বাল্মীকি-মানসেরই উপযুক্ত সৃষ্টি।

কোথায় রামায়ণের যুগ আর কোথায় 'উত্তররামচরিতে'র যুগ। দুই যুগের মধ্যে বিরাট কালের ব্যবধান—তেমনি বিরাট এক সমাজ বিবর্তনের ইতিহাস—জাতির রাজনৈতিক অর্থনৈতিক সামাজিক এবং সাংস্কৃতিক আন্দোলনের ইতিহাস। সমাজ যত শিল্পকেন্দ্রিকতার দিকে এগিয়েছে, তত ব্যক্তির শ্রেণী-চেতনা এবং অধিকারবোধ তথা ব্যক্তিস্বাতন্ত্র্যবোধ বৃদ্ধি পেয়েছে ফলে সামাজিক-সত্তা অপেক্ষা ব্যক্তিগত-সত্তা সম্পর্কে ব্যক্তি অধিকতর সচেতন হয়েছে। সমগ্র সমাজের জীবন থেকে নিজেকে বিচ্ছিন্ন ক'রে, পারিবারিক জীবনের গণ্ডীর মধ্যে, জীবনের সার্থকতা খোঁজার প্রবণতা যত বৃদ্ধি পেয়েছে, তত ব্যক্তিস্বার্থের এবং ভোগসম্ভোগের প্রাধান্য ঘটেছে এবং ব্যক্তিসত্তার লাভ ক্ষতি নিয়ে আনন্দ-বেদনার অভিব্যক্তি, পূর্বাপেক্ষা অধিক মাত্রায় দেখা দিয়েছে। সামাজিক সত্তার অভিমান যত দুর্বল হয়েছে, ব্যক্তি-সত্তার ক্ষয়ক্ষতির কান্না তত প্রবল আকারে দেখা দিয়েছে। ভবভূতির রাম এই কারণেই অত বেশী কেঁদেছেন। তাঁর কান্না সম্বন্ধে বঙ্কিমচন্দ্র যে মন্তব্য করেছেন তা' উল্লেখযোগ্য।—

"ইহা আর্য্যবীর্যপ্রতিম মহারাজ রামচন্দ্রের মুখ হইতে নির্গত না হইয়া আধুনিক কোন বাঙালীবাবুর মুখ হইতে নির্গত হইলে উপযুক্ত হইত। কিন্তু ইহাতেও কোন মান্য আধুনিক লেখকের মন উঠে নাই, তিনি স্বপ্রণীত বাঙ্গালা গ্রন্থে আরও কিছু বাড়াবাড়ি করিয়াছেন, তাহা পাঠকালে রামের কান্না পড়িয়া আমাদিগের মনে হইয়াছিল যে বাঙ্গালির মেয়েরা স্বামী বা পুত্রকে

বিদেশে চাকুরি করিতে পাঠাইয়া এইরূপ করিয়া কাঁদে বটে।" অবশ্যই স্বীকার করতে হবে, ভবভূতির রামচরিত্রের এই দুর্বলতা এবং অধীরতা এবং প্রেমোন্মত্ততায় ভবভূতির নিজের মানসিক প্রকৃতিই অভিব্যক্ত হয়েছে। বঙ্কিমের সমসাময়িক 'আধুনিক লেখক' যে 'আরও কিছু বাড়াবাড়ি' করেছেন তা'তেও তদানীন্তন বাঙালী চরিত্রেরই প্রতিফলন পাওয়া যায়। রামায়ণের কাল থেকে ভবভূতির যুগের দূরত্ব, বাল্মীকির এবং ভবভূতির কবি-মানসকে যেমন পৃথক করে দিয়েছে, তেমনি ভবভূতির যুগ থেকে বাঙালী 'আধুনিক লেখকে'র কালের দূরত্বও—উভয় কবির মানস-প্রকৃতিতে পার্থক্য এনে দিয়েছে। তারই ফলে ঐ "আজো কিছু বাড়াবাড়ি" ঘটেছে। তবে ভবভূতি বা ঐ 'আধুনিক লেখক' আর যাই করুন, কর্তব্যের চেয়ে প্রেমকে বড় বলে ঘোষণা করেন নি। কর্তব্য পালন করতে বাধ্য হযে তাঁদের রাম অনুচিত কান্না কেঁদেছেন বটে, কিন্তু কখনও প্রেমকে নিরপেক্ষ মর্যাদা দিয়ে কর্তব্যের ওপরে প্রেমের স্থান নির্দেশ করতে সাহস করেননি। করেন নি এই কারণেই যে ব্যক্তিস্বাতন্ত্র্য-চেতনার মাত্রা তখনও উনবিংশ শতাব্দীর শেষপাদের বা বিংশ শতাব্দীর প্রথম-দ্বিতীয় দশকে যে মাত্রায় পৌঁছেছিল সে পর্যায়ে পৌঁছতে পারেনি। নারী-পুরুষের সম্পর্ককে সমাজনিরপেক্ষ স্বাতন্ত্র্যের মর্যাদা দেওয়ার সাধারণ মনোবৃত্তি, স্বাতন্ত্র্য চেতনার বিশেষ একটি পর্যায়েই সম্ভব। এই বিশেষ অবস্থাটি, শিল্পযুগের পুঁজিতান্ত্রিক উৎপাদন বণ্টন ব্যবস্থারই তথা সমাজ ব্যবস্থারই স্বাভাবিক পরিণতি। এই সামাজিক পরিবেশে ব্যক্তির সমাজ-সত্তা স্বাভাবিকভাবেই সঙ্কুচিত হয়। ব্যক্তিগত বা পারিবারিক সত্তার গণ্ডীর মধ্যে ব্যক্তি আপনাকে গুটিয়ে নিয়ে আসে; কারণ শিল্পকেন্দ্রের বা কোন প্রতিষ্ঠানের কাছে নিজের শ্রমশক্তি বিক্রয় ক'রে জীবিকা অর্জন করার মধ্যেই এবং পরিবারে ভরণপোষণ করার মধ্যেই তাকে জীবনের চরিতার্থতা খুঁজে পেতে হয়। উনবিংশ শতাব্দীর শেষার্ধ থেকে, এই কারণে এবং জ্ঞান

বিজ্ঞানের অগ্রগতির কারণে—ব্যক্তিস্বাতন্ত্র্য-চেতনা বৃদ্ধি পেতে থাকে। একদিকে বৃদ্ধি পায় আত্মস্বার্থবোধ, অন্যদিকে বৃদ্ধি পায় গণতান্ত্রিক চেতনা এবং আত্মমর্য্যাদাবোধ। আত্মমর্যাদাবোধ শুধু যে পুরুষশ্রেণীর মধ্যেই বৃদ্ধি পায় তা' নয়, নারীদেরও সামাজিক মর্যাদা বাড়তে থাকে। ভোগ-সম্ভোগে এবং আত্মবিকাশের অধিকারে, নারীরাও পুরুষের সঙ্গে সমান-অধিকারী এ কথা মেনে নেওয়া হয়। জীবনকে সর্বতোভাবে ভোগ করবার অধিকার—পুরুষার্থসিদ্ধির সুযোগ সুবন্দোবস্ত—প্রত্যেক ব্যক্তিরই ন্যায্য পাওনা। এই ব্যক্তিস্বাতন্ত্র্য-চেতনারই স্বাভাবিক পরিণতি—ব্যক্তিজীবনের সুখসম্ভোগকেই জীবনের পরম চরিতার্থতা বলে মনে করা—সামাজিক বিধিবিধাননিরপেক্ষ ব্যক্তি-সত্তা বা ব্যক্তি-অধিকারের কল্পনা করা।

'সীতা' নাটকখানি এই যুগেরই সৃষ্টি।

এই যুগের নাট্যকার দ্বিজেন্দ্রলাল রায় মহাশয়ের কবি-মানসের সংস্কারের সংস্পর্শে উত্তরকাণ্ডের রামায়ণ কাহিনী যুগোপযোগী মূর্তি ধারণ করেছে। দ্বিজেন্দ্রলালের "সীতা" নাটকের দেহখানি পৌরাণিক বটে, কিন্তু অন্তরাত্মা আধুনিক। বাল্মীকির রামে যেখানে সমাজসত্তা প্রবল—প্রেমের চেয়েও কর্তব্য বড়, দ্বিজেন্দ্রলালের রামে সেখানে ব্যক্তি-সত্তা প্রবল; তাঁর কাছে—কর্তব্যের চেয়ে প্রেম বড। বাল্মীকির 'Theme' বা "premise" যেখানে 'ব্যক্তিস্বার্থের চেয়ে সমাজধর্ম বড়,' দ্বিজেন্দ্রলালের "Premise" সেখানে কর্তব্যের চেযে অর্থাৎ সমাজধর্মের চেয়ে 'প্রেম' অর্থাৎ ব্যক্তিগত সুখসম্ভোগ, ব্যক্তি-বাসনার পরিপূরণ বড। সীতা নাটকে দ্বিজেন্দ্রলাল রাম-সীতার ট্র্যাজেডি-পরিণতির ভিতর দিযে ঐ মূল ভাবটিই ( root-idea ) প্রতিপাদন করতে চেষ্টা করেছেন। এই মূল ভাবের অনুবর্তী এবং পরিপোষক করেই নাট্যকার রামায়ণ-বর্ণিত কাহিনীকে নতুনভাবে সংযোজনা করেছেন—নতুন যুগের প্রবৃত্তি দিয়ে চরিত্র এবং ঘটনার কল্পনা করেছেন। কোথায় এবং

কি ভাবে নাট্যকার এই অন্যথাকল্পনার স্বাধীনতা নিয়েছেন, নাটকের ঘটনা-বিন্যাস এবং চরিত্র যোজনা লক্ষ্য করলেই বুঝতে পারা যাবে।

(ক) **বাল্মীকি রামায়ণে সীতা নির্বাসনের ঘটনাটি** এইভাবে বর্ণিত আছে :—( রাজশেখর বসু-কৃত সারানুবাদ থেকে সংগৃহীত। ) রাজ্যলাভের পর রাম ভ্রাতৃগণের সঙ্গে সুখে কালযাপন করতে লাগলেন। রাম পূর্বাহ্নে ধর্মকার্য করে দিবসের শেষভাগ অন্তঃপুরেযাপন করিতেন। সীতাও প্রাতঃকালে দেবসেবাদি করে অপক্ষপাতে শ্বশ্রূগণের সেবা করতেন, তারপর বিচিত্র বসনভূষণে শোভিত হয়ে রামের কাছে যেতেন।

কিছুকাল পরে রাম সীতাকে বললেন—বৈদেহী, তোমার অপত্যলাভ হবে তার লক্ষণ দেখছি। এখন তুমি কি ইচ্ছা কর বল। সীতা স্মিতমুখে বললেন, রাঘব, আমি পুণ্য তপোবন সকল দেখতে ইচ্ছা করি, গঙ্গাতীরে যে ঋষিগণ আছেন তাঁদের তপোবনে অন্তত একরাত্রি বাস করতে চাই। রাম উত্তর দিলেন, বৈদেহী নিশ্চিন্ত হও, কালই তুমি সেখানে যাবে। এই বলে তিনি সুহৃদগণের সঙ্গে প্রাসাদের মধ্যকক্ষায় গেলেন।

এই মধ্যকক্ষাতেই রাম, বিজয়, মধুমত্ত, ভদ্র, দন্তবক্র, সুমাগধ প্রভৃতি বিচক্ষণ বয়স্যদের মুখে সীতার অপবাদের কথা শুনলেন। প্রসঙ্গক্রমে রাম জিজ্ঞাসা করলেন—ভদ্র, নগরবাসী ও গ্রামবাসীরা আমার সম্বন্ধে কি কথা বলে? সীতা, আমার ভ্রাতৃগণ বা মাতা কৈকেয়ীকে উদ্দেশ করে কোনও জল্পনা হয় কি? এই জিজ্ঞাসার উত্তরে ভদ্র অনেক প্রশংসা করার পরে—লোকাপবাদটুকু শোনালেন—"সীতার সম্ভোগজনিত সুখ রামের হৃদয়ে কিরূপ প্রবল! পূর্বে রাবণ যাঁকে সবলে ক্রোড়ে তুলে লঙ্কায় নিয়ে গিয়ে অশোকবনে রেখেছিল, যিনি রাক্ষসের বশে ছিলেন সেই সীতাকে রাম কেন ঘৃণা করেন না? যদি আমাদের পত্নীদের এই দশা হয় তবে আমাদেরও সয়ে থাকতে হবে, কারণ রাজা যা' করেন প্রজা তারই অনুকরণ করে।" সকল বয়স্যই

যখন ভদ্রের কথা সমর্থন করল তখন রাম কথা না ব'লেই তাদের বিদায় দিলেন এবং অনেক ভেবে সঙ্কল্প স্থির করলেন এবং লক্ষ্মণ, ভরত এবং শত্রুঘ্নকে ডেকে পাঠিয়ে সঙ্কল্প জানালেন। লক্ষ্মণকে আদেশ করলেন—তুমি কাল প্রভাতে সুমন্ত্রের রথে সীতাকে অন্য দেশে বিসর্জন দিয়ে এস। গঙ্গার অপর পারে তমসা নদীর তীরে বাল্মীকির আশ্রম আছে, সেখানে কোন নির্জন স্থানে সীতাকে রেখে এস। তুমি প্রতিবাদ ক'রো না, এ বিষয়ে বিচার করবার কিছু নেই। আমার আজ্ঞা পালন কর। যদি বাধা দাও তবে আমি অত্যন্ত অপ্রীত হব।...যারা আমাকে নিবৃত্ত করার জন্য অনুরোধ করবে তারা আমার শত্রু। সীতা পূর্বেই আমাকে বলেছেন তিনি গঙ্গাতীরের আশ্রম দেখতে চান, তাঁর সেই ইচ্ছা পূর্ণ কর।' রজনী প্রভাত হ'লে লক্ষ্মণ সীতাকে নিয়ে তপোবন অভিমুখে যাত্রা করলেন এবং গন্তব্যস্থলে পৌঁছে রামের আদেশ নিবেদন করলেন। লক্ষ্মণের দারুণ বাক্য শুনে সীতা শোকাভিভূত হয়ে ভূপতিত হ'লেন এবং অনেক বিলাপ করলেন। মুনিকুমারদের মুখে সংবাদ পেয়ে বাল্মীকি এসে সীতাকে আশ্রমে নিয়ে গেলেন।

রামায়ণের এই বনবাসকাহিনী আমাদের নাট্যকার অনুসরণ করেন নি। না করার কৈফিয়ৎ স্বরূপ ভূমিকায় জানিয়েছেন—"মহর্ষি বাল্মীকির রামায়ণে ভগবান রামের চরিত্র যেরূপ বর্ণিত আছে, তাহাতে এইরূপ প্রতীয়মান হয়, যে রামচন্দ্র শুদ্ধ বংশমর্যাদারক্ষার জন্য সীতার বনবাস দিয়েছিলেন। তার উপরে, লক্ষ্মণের প্রতি, তপোবন দর্শন ছলে সীতাকে বনে লইয়া গিয়া সেখানে ছাড়িয়া আসিবার আজ্ঞায় একটা নিষ্ঠুর ছলনাও লক্ষিত হয়। মহাকবি ভবভূতি এ দু'টির একটি স্থলেও মহর্ষি বাল্মীকির অনুসরণ করেন নাই। আমি বনবাস-আখ্যান ভবভূতির পদানুসরণ করিয়াছি। এরূপ করায়, আমার বিবেচনায়, রামের চরিত্র বাল্মীকির চিত্রিত চরিত্র হইতে হীন না হইয়া মহৎই হইয়াছে।" নাট্যকার শুদ্ধ বংশমর্যাদা রক্ষার জন্য সীতার

'বনবাস' এবং সীতার সঙ্গে রামের "নিষ্ঠুর ছলনা" পছন্দ করেননি বলেই ভবভূতির পদাঙ্ক অনুসরণ করেছেন অর্থাৎ অন্যথাকল্পনার স্বাধীনতা নিয়েছেন। প্রথমতঃ সীতার প্রতি পূর্ণপ্রেম থাকা সত্ত্বেও অপাপা জেনেও শুধু প্রজারঞ্জনের জন্য সীতাকে বিসর্জন দেওয়ায় রামের চরিত্র হীন হয়েছে কি না—এ যেমন এক বিচার্য বিষয়, তেমনি সীতার স্বেচ্ছা-নির্বাসন রামচরিত্রকে মহৎ করে কি না—রামের রাজ-সত্তা তাতে অকলঙ্কিত থাকে কি না, অন্যতম বিচার্য বিষয় বটে। তারপর, সীতার তপোবন দর্শন-আকাঙ্ক্ষার সুযোগ আপাত 'নিষ্ঠুর ছলনা' ব'লে মনে হ'লেও, এই ছলনায় সীতার প্রতি রামের প্রেমের ঐকান্তিকতাই ব্যক্ত হয় কি না সে কথাও বিচার ক'রে দেখা দরকার। সীতার বনবাস রামের কাছে কতখানি অসহ্য রামের কাছে সীতা কতখানি—এই 'নিষ্ঠুর ছলনা'র মধ্যেই তা' ব্যক্ত হয়নি কি?—এ প্রশ্ন অবশ্যই উঠতে পারে। যাই হোক, নাট্যকার দ্বিজেন্দ্রলাল—সীতা বনবাসের দায় থেকে রামকে যথাসম্ভব মুক্ত রাখতে চেষ্টা করেছেন। এই নাটকে রাম লোকাপবাদের কথা বয়স্যদের মুখ থেকে শোনেননি, শুনেছেন দূতের মুখ থেকে এবং শুনে ক্ষিপ্ত হয়ে দুর্মুখকে "পথের কুক্কুর" ব'লে ভৎ'সনা করেছেন এবং দৃঢ় সঙ্কল্প ঘোষণা করেছেন—"যাহা বলে প্রজা অযোধ্যার সীতা চির গৃহলক্ষ্মী রহিবে আমার"। উন্মত্তের মতোই শেষ সঙ্কল্প ব্যক্ত করেছেন—

"…রাজ্য মিলাইয়া যাক স্বপ্নলব্ধ
ঐশ্চর্যের মত ; চূর্ণ হোক পদতলে
এ প্রাসাদ, ভেসে যাক, সরযূর জলে
এ অযোধ্যাপুরী। সূর্য্যবংশ ব্রহ্মশাপে
ভস্ম হয়ে যাক!……
……তবু হৃদয়ে আসীন
সীতা পতিপ্রাণা সীতা রবে চিরদিন।

এই বক্ষে ভস্মীভূত বিশ্বচরাচরে
ব্যোমব্যাপী ব্রহ্মাণ্ডের ধ্বংসের ভিতরে ॥"

এই উক্তি ব্যক্তিগত অর্থাৎ জৈবিক আবেগের ঐকান্তিক প্রকাশের পরাকাষ্ঠা। এ হেন রোমান্টিক প্রেমেরই আবেগের কাছে—'সমাজ-সংসার মিছে সব' বলে মনে হয়। রামের বাসনা এখানে সমাজ-কোটি থেকে একেবারেই সরে এসে ব্যক্তিকোটির কেন্দ্র-বিন্দুতে দাঁড়িয়েছে।

রামের এই প্রতিক্রিয়া প্রেমসর্বস্ব জীবনের, সর্বত্যাগী প্রেমপরায়ণতার অভিব্যক্তির নিদর্শন হিসাবে অপূর্ব এবং অতুলনীয় বটে, কিন্তু এ কথাও স্বীকার না করে উপায় নেই যে, এই প্রতিক্রিয়ায় প্রেমের এমন এক সমাজ-নিরপেক্ষ অতিব্যক্তিকেন্দ্রিক আদর্শ ব্যক্ত হয়েছে—যা' সামাজিক ব্যক্তির জীবনে অবাধভাবে আচরিত হওয়া সম্ভব নয়। এ কথা সত্য, জীবন থেকে স্নেহ-প্রেম-করুণা অর্থাৎ হৃদয়বৃত্তি শুকিয়ে গেলে—স্বাভাবিক বাসনা-কামনা অবদমিত বা নিরুদ্ধ হলে, শত কর্তব্য পালন ক'রে সুকীর্তি অর্জন করা সত্ত্বেও, জীবনে ভারসাম্য থাকে না, জীবন অপ্রকৃতিস্থ হয়ে উঠে। তেমনি সত্য এ কথাটিও যে জীবনের আবেগ শুধু প্রজনন বা প্রেমের বৃত্তের মধ্যেই নিঃশেষিত হয় না, বা একটি ক্ষেত্রে কর্তব্য পালন করলেই, বহু-সত্তাসম্পন্ন সামাজিক ব্যক্তির ব্যক্তিত্বে পূর্ণ সামঞ্জস্য স্থাপিত হতে পারে না। মানুষের পক্ষে সমাজনিরপেক্ষ ব্যক্তি হওয়া সম্ভব নয় বলেই—ব্যক্তি-সত্তা এবং সমাজসত্তা এই দুই সত্তার সামঞ্জস্য না ঘটা পর্য্যন্ত সামাজিক ব্যক্তির জীবনে সামঞ্জস্য আসতে পারে না। এই সামঞ্জস্য যেখানেই বিঘ্নিত হয় সেখানেই জীবনে সঙ্কট দেখা দেয়। একদিকে কাজ করে তার সহজ হৃদয়বৃত্তির প্রেরণা, অন্যদিকে কাজ করে তার সামাজিক-সত্তা অর্থাৎ বিবেক-বিচার। এই দ্বন্দ্বের সন্তোষজনক সমাধান যেখানে না হয়, সেখানেই জীবনে শোচনীয় পরিণাম ঘটে। শুধু ব্যক্তি-সত্তা বা শুধু সমাজ-সত্তা—কোন একটিকে আঁকড়ে ধ'রে মানুষ নিষ্কৃতি পায় না।

বাল্মীকির রাম যুগপ্রবৃত্তির প্রেরণায় সমাজ-সত্তাকেই বড় মনে ক'রে আঁকড়ে ধরেছিলেন—সমাজের মুখ চেয়ে নিজের সুখ-সম্ভোগকে ত্যাগ করেছিলেন। দ্বিজেন্দ্রলালের রাম যুগপ্রবৃত্তির প্রেরণাতেই—প্রথমে ব্যক্তি-সত্তাকে প্রাণপণে আঁকড়ে ধরেছেন, পরে বশিষ্ঠের নির্দেশের চাপে—কিছু সময়ের জন্য সমাজ চেতনায় উদ্বুদ্ধ হয়েছেন এবং কিছু পরেই—কৌশল্যার আবেদনে অর্থাৎ আবার ব্যক্তি সম্পর্ককে প্রাধান্য দিয়ে, রাজ-সত্তাকে সঙ্কুচিত ক'রে নিয়েছেন।—রাম সত্যভঙ্গ করেছেন। এখানে সমাজ-সত্তার উপরে ব্যক্তি-সত্তাকে স্থান দিয়ে রাম 'পাষাণ' বা 'পিশাচ' হননি বটে, কিন্তু পুণ্যরশ্মিকে মলিন করতে তথা প্রজার চোখে নিজেকে হেয় প্রতিপন্ন করতে এগিয়ে গিয়েছেন। সেই মুহূর্তেই সীতা পতিসত্য রক্ষার জন্য, রামের পুণ্যরশ্মি অমলিন রাখার জন্য, নিজেই অযোধ্যাপুরী ছেড়ে যেতে প্রস্তুত হয়েছেন এবং রামকে সীতা নির্বাসনের দায়িত্ব থেকে মুক্তি দিয়েছেন। এই কার্যে রাম একদিকে মুক্ত হয়েছেন বটে কিন্তু অন্যদিকে বদ্ধ এবং দশের চোখে হীন হয়েছেন। বাল্মীকির রাম যেখানে প্রেমে এবং কর্তব্যে সবতোভাবে বলিষ্ঠ, সেখানে দ্বিজেন্দ্রলাল রামকে বড় প্রেমিক করতে গিয়ে ছোট সামাজিক মানুষে পরিণত করেছেন। তাতে মনে হয়, সীতার মহত্ত্বই বেড়েছে—রামের মহত্ত্ব কমেছে ছাড়া বাড়েনি। সীতা-নির্বাসনে বাল্মীকির রামের অন্তরে বাহিরে যে মহত্ত্ব ফুটে উঠেছে—দ্বিজেন্দ্রলালের রাম সে মহত্ত্ব অক্ষুণ্ণ রাখতে পারেননি। দ্বিজেন্দ্রলালের রাম জাত দিয়েছেন কিন্তু পেট ভরাতে পারেননি—অর্থাৎ সীতা নির্বাসন ঠেকাতে পারেননি।

নাট্যকার দ্বিজেন্দ্রলাল সীতার বনবাস ব্যাপারটিকে রামের সহজ সমাজানুগত্যের পরিণতি হিসাবে উপস্থাপিত করতে চাননি ব'লে, একদিকে সমাজ-বিধানের প্রতীক স্বরূপ বশিষ্ঠ চরিত্রের পরিকল্পনা ক'রে, রামের উপরে পুরোহিততন্ত্র শাসিত সমাজের চাপ দেখাতে চেষ্টা করেছেন, অন্যদিকে ভরত,

শান্তা এবং কৌশল্যাকে মুখপাত্র করে—প্রেমের সম্মান, নারীর সম্মান ও অধিকার প্রতিষ্ঠিত করতে চেষ্টা করেছেন। ব্যক্তির অধিকার—শুধু তো পুরুষেরই অধিকার নয়,—নারীরও অধিকার। ব্যক্তি যেখানে সুবিচার পায় না—সেখানে অরাজকতা অবিচারেরই আধিপত্য। ভরত রামকে নিবৃত্ত করতে এসে বলেছেন—"যদি ভূপতি তোমার

সতী সাধ্বী প্রতি এই ব্যবহার
কে করিবে আর নারীর সম্মান ?
দুর্বল সহিষ্ণু রমণীর প্রাণ
হবে তা' হলে পুরুষের ক্রীড়া,
বিশ্বে ঘরে ঘরে। তার মনঃপীড়া
হইবে পতির উপহাস দ্রব্য ;
শিথিল হইবে পতির কর্তব্য
অবলার প্রতি, প্রতি ঘরে ঘরে,
দেশ দেশ জুড়ি ভারত ভিতরে।"

শান্তা এসে তীব্র অনুযোগ উত্থাপন করেছেন—

"যদি পায় পদে উৎসর্গিয়া প্রাণে
বক্ষে পদাঘাত, প্রেম প্রতিদানে
নির্বাসন, দয়া প্রতিদানে পৃষ্ঠে
ছুরিকা আঘাত তাহার অদৃষ্টে
সারল্যের বিনিময়ে কপটতা
বিশ্বাসের বিনিময়ে কৃতঘ্নতা,
........................তবে
এই দণ্ডে নারীজাতি এ জগতে
লুপ্ত হয়ে যাক বিশ্বপৃষ্ঠ হ'তে॥

কৌশল্যাও সীতার রামগত প্রাণের কথা বলে—উন্মত্ত এবং আত্মঘাতী কাজ করতে নিষেধ করেছেন, গুরুর আজ্ঞার উপরে মায়ের আজ্ঞাকে স্থান দিতে রামের কাছে ব্যাকুল অনুরোধ জানিয়েছেন। ভরত, শান্তা, কৌশল্যা সকলেই সমাজ-নিরপেক্ষভাবেই ন্যায়-অন্যায় ধর্মাধর্ম বিচার করতে প্রবৃত্ত হয়েছেন। কেউই রামের সমাজ-সত্তার অর্থাৎ রাজ-সত্তার সমস্যাটি ভেবে দেখতে চেষ্টা করেন নি। শেষ পর্যন্ত কৌশল্যার আবেদনে রাম সত্যভঙ্গ করেছেন এবং সীতা এসে স্বেচ্ছানির্বাসন দ্বারা রামকে সঙ্কট থেকে উদ্ধার করেছেন। এই অন্যথাকল্পনা সম্ভাব্যের মাত্রা লঙ্ঘন না করলেও, অরামায়ণোচিত যে হয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নেই। বলা বাহুল্য, ব্যক্তি অধিকারের তথা নারী অধিকারের আধুনিক চেতনা বা সংস্কার কাহিনী-পরিকল্পনার এবং চরিত্র কল্পনার মধ্যে বিশেষভাবেই কাজ করেছে। রোমান্টিক নাট্যকার দ্বিজেন্দ্রলাল ব্যক্তিস্বাতন্ত্র্যের উপাসক ব'লেই বশিষ্ঠের ব্যক্তিস্বাতন্ত্র্য-বিলোপকারী অতিসমাজকেন্দ্রিক নীতি খণ্ডন করতে চেষ্টা করেছেন। বশিষ্ঠের কাছে—"কেহ নহে আপনার,

সমাজ রক্ষিত সম্পত্তি সে, সমাজের অধিকার।
ব্যক্তির সর্বৈব ইচ্ছা সম্পদ, ব্যক্তির সর্বসুখ
বলি দিতে হবে সমাজের পদে।.........
স্বর্গ ও নরক, পাপ পুণ্য নহে সৃষ্ট বিধাতার,
.........................................
.........................................
সমাজের অমঙ্গলকর কার্য যাহা সব, তাহাই
পাপ, রঘুবর। পাপ পুণ্য সমাজের দণ্ডবিধি,
আর তুমি অধিষ্ঠিত সেই সমাজের প্রতিনিধি
সমাজের ভৃত্যমাত্র।"*

